# স্বাধীন রাজ্যসমূহের উত্থান

## ( Rise of Independent States )

ধ্বংসোন্মুখ মুঘল সাম্রাজ্যের কেন্দ্রীয়-শাসন শিথিল হইয়া পড়িলে দিল্লী হইতে দূরবর্তী অঞ্চলগুলি একে-একে স্বাধীন হইয়া গেল। ক্রমে দিল্লীর নিকটবর্তী অযোধ্যা, এমন কি, দিল্লীর উপকণ্ঠে জাঠগণও স্বাধীনতা ঘোষণা করিল।

**হায়দরাবাদ (Hyderabad) :** হায়দরাবাদ রাজ্যের প্রতিষ্ঠাতা ছিলেন মীর কামার-উদ্দিন। ইনি নিজাম-উল্-মুল্‌ক নামেই সমধিক প্রসিদ্ধ। ঔরংজেবের রাজত্বকালে তাঁহার পিতামহ খাজা আবিদশেখ-উল্-ইস্‌লাম ও পিতা গাজী-উদ্দিন ফিরুজ্ জঙ্ বোখারা হইতে ভারতবর্ষে আসেন এবং ঔরংজেবের অধীনে চাকরি গ্রহণ করেন। মীর কামার-উদ্দিনও অল্প বয়সেই মুঘল সেনা-বাহিনীতে কার্য গ্রহণ করেন। কিন্তু অল্পকালের মধ্যেই তিনি নিজ ক্ষমতার পরিচয় দিয়া দাক্ষিণাত্যের শাসনকর্তার পদে উন্নীত হন এবং 'চিন-কিলিচ খাঁ' উপাধিতে ভূষিত হন। ঔরংজেবের মৃত্যুর পর সম্রাট বাহাদুর শাহ্ তাঁহাকে দাক্ষিণাত্য হইতে অযোধ্যার শাসনকর্তা হিসাবে বদলি করেন। তারপর কয়েক বৎসর দাক্ষিণাত্য, অযোধ্যা, মুরাদাবাদ, মালব প্রভৃতি বিভিন্ন স্থানের শাসনকর্তা হিসাবে কাজ করিয়া তিনি সম্রাট মহম্মদ শাহের ওয়াজীর বা প্রধানমন্ত্রী নিযুক্ত হন। কিন্তু অল্পকালের মধ্যেই দিল্লী-দরবারের অভিজাতবর্গের ষড়যন্ত্র ও স্বার্থ-দ্বন্দ্বে অতিষ্ঠ হইয়া নিজাম-উল্-মুল্‌ক পুনরায় দাক্ষিণাত্যে ফিরিয়া গেলেন এবং একপ্রকার স্বাধীনভাবেই শাসনকার্য চালাইতে লাগিলেন। তিনি অবশ্য মুখে মুঘল সম্রাটের প্রভুত্ব স্বীকারে ত্রুটি করিলেন না। এ-দিকে সম্রাট মহম্মদ শাহ্ তাঁহার সভাসদ্‌গণের প্ররোচনায় নিজাম-উল্-মুল্‌কের বিরুদ্ধে হায়দরাবাদের শাসনকর্তা মুবারিজ খাঁকে যুদ্ধে অবতীর্ণ হইতে আদেশ দিলেন। মুবারিজ খাঁ নিজাম-উল্-মুল্‌কের হস্তে পরাজিত ও নিহত হইলে ( ১৭২৪ ) মহম্মদ শাহ্ বাধ্য হইয়াই নিজাম-উল্-মুল্‌ককে দাক্ষিণাত্যের একপ্রকার স্বাধীন শাসনকর্তা হিসাবেই স্বীকার করিয়া লইলেন। ইহা ভিন্ন, তিনি নিজাম-উল্-মুল্‌ককে 'আসফ্-জা' উপাধিতে ভূষিত করিলেন। এইভাবে ১৭২৪ খ্রীষ্টাব্দ হইতে স্বাধীন হায়দরাবাদ রাজ্যের গোড়াপত্তন হইল। ইহার পর আরও দীর্ঘ চব্বিশ বৎসর দক্ষতার সহিত শাসনকার্য পরিচালনা করিয়া ১৭৪৮ খ্রীষ্টাব্দে আসফ্-জা'র মৃত্যু ঘটে।

নিজাম-উল্-মুল্‌কের পূর্ব-পরিচয়

নিজাম-উল্-মুল্‌কের স্বাধীনতা

স্বাধীন হায়দরাবাদ রাজ্যের গোড়াপত্তন ( ১৭২৪ )

**বাংলাদেশ ( Bengal ) :** সমগ্র মুসলমান যুগ ধরিয়াই বাংলাদেশে কেন্দ্রীয় শাসন অমান্য করিয়া চলিবার প্রবণতা পরিলক্ষিত হয়। আকবরের আমল হইতে ঔরংজেবের শাসনকাল পর্যন্ত বাংলাদেশ কেন্দ্রীয় শাসন মানিয়া চলিয়াছিল বটে, কিন্তু ১৭০৫ খ্রীষ্টাব্দে ঔরংজেব কর্তৃক মুর্শিদকুলী খাঁ বাংলা সুবার শাসনকর্তা নিযুক্ত হওয়ার সময় হইতেই বাংলার স্বাধীনতার সূত্রপাত হয়।

মুর্শিদকুলী খাঁ

মুর্শিদকুলী খাঁ বাংলাদেশের স্বার্থরক্ষার জন্য সর্বদা চেষ্টিত ছিলেন। ১৭১৭ খ্রীষ্টাব্দে সম্রাট ফারুক্‌শিয়ার ইংরেজ বণিকগণকে বাংলাদেশে বিনা-শুল্কে আমদানি ও রপ্তানি বাণিজ্য পরিচালনার অধিকার দিয়াছিলেন। মুর্শিদকুলী খাঁ বাংলাদেশের প্রজাবর্গের স্বার্থ ক্ষুণ্ণ করিয়া ইংরেজগণকে বিনা-শুল্কে বাণিজ্য করিতে দিতে অস্বীকার করেন। তিনি সম্রাট ফারুক্‌শিয়ারের 'ফারমান' অগ্রাহ্য করিতেও কুণ্ঠাবোধ করেন নাই।

তাঁহার স্বাধীন ও প্রজাহিতৈষী মনোবৃত্তি

মুর্শিদকুলী খাঁর মৃত্যুর পর তাঁহার জামাতা সুজা-উদ্দিন খাঁ বাংলার শাসনভার গ্রহণ করেন ( ১৭২৭ )। তিনি বিহার সুবা জয় করিয়া বাংলার সহিত যুক্ত করেন ( ১৭৩৩ ) এবং আলীবর্দী খাঁকে বিহারের নায়েব-নাজিম পদে নিযুক্ত করেন। সুজা-উদ্দিনের পর তাঁহার পুত্র সরফরাজ খাঁ বাংলার নবাব হইলেন ( ১৭৩৯ )। কিন্তু পর বৎসর ( ১৭৪০ ) বিহারের নায়েব-নাজিম ( Deputy Governor ) আলীবর্দী সরফরাজ খাঁকে পরাজিত ও নিহত করিয়া স্বয়ং বাংলা-বিহার-উড়িষ্যার নবাব হইলেন। আলীবর্দী একাধারে সুদক্ষ শাসক, সমরকুশল সেনাপতি ও দূরদর্শী রাজনীতিক ছিলেন। তিনি ইংরেজ বণিকদের অভিসন্ধি বুঝিতে পারিয়াছিলেন এবং তাহাদের প্রতি সতর্ক দৃষ্টি রাখিয়াছিলেন। অবশ্য তিনি তাহাদের প্রতি অন্যায়মূলক কোন ব্যবহার করেন নাই। তাঁহার আমলে মারাঠাগণ বারংবার বাংলাদেশ আক্রমণ করিতে আরম্ভ করে। শেষ পর্যন্ত ১৭৫১ খ্রীষ্টাব্দে আলীবর্দী বৎসরে বার লক্ষ টাকা 'চৌথ' দানে স্বীকৃত হইয়া মারাঠা আক্রমণ হইতে নিস্তার পাইয়াছিলেন। ইহা ভিন্ন, উড়িষ্যার একাংশের বাৎসরিক রাজস্বও মারাঠাগণকে দিতে স্বীকৃত হইয়াছিলেন।

সুজা-উদ্দিন : বিহার জয় ( ১৭৩৩ )

সরফরাজ খাঁ

আলীবর্দী খাঁ (১৭৪০)

১৭৫৬ খ্রীষ্টাব্দে আলীবর্দীর মৃত্যুর পর তাঁহার দৌহিত্র সিরাজ-উদ্‌-দৌলা বাংলার মসনদে অধিষ্ঠিত হন। তাঁহার মসনদ লাভের এক বৎসরের মধ্যেই পলাশীর যুদ্ধে বাংলা তথা ভারত-ইতিহাসের এক বিরাট পটপরিবর্তন ঘটে।

সিরাজ-উদ্‌-দৌলা ( ১৭৫৬-৫৭ )

**অযোধ্যা ( Oudh ) :** বর্তমান অযোধ্যা, এলাহাবাদ ও কানপুরের একাংশ এবং বাণারস লইয়া মুঘল যুগে অযোধ্যা সুবা গঠিত ছিল। অযোধ্যা রাজ্যের প্রতিষ্ঠাতা ছিলেন সাদাত খাঁ। ১৭২৪ খ্রীষ্টাব্দে তাঁহার মৃত্যু হইলে তাঁহার ভ্রাতুষ্পুত্র সফদর জঙ্ অযোধ্যার শাসনকর্তা-পদ লাভ করেন। তিনি দিল্লীর সম্রাটের ওয়াজীর অর্থাৎ প্রধানমন্ত্রী নিযুক্ত

সাদাত খাঁ, সফদর জঙ্ ও সুজা-উদ্‌-দৌলা

হন। ১৭৫৪ খ্রীষ্টাব্দে তাঁহার মৃত্যু হইলে তাঁহার পুত্র সুজা-উদ্-দৌলা সম্পূর্ণ স্বাধীনভাবেই অযোধ্যায় শাসনকার্য চালাইতে থাকেন। তিনি সম্রাট শাহ্ আলমের ওয়াজীর-পদেও নিযুক্ত ছিলেন। তিনি মীর কাশিমের পক্ষে যোগদান করিয়া ইংরেজদের বিরুদ্ধে বক্সারের যুদ্ধে (১৭৬৪) অবতীর্ণ হইয়াছিলেন। কিন্তু এই যুদ্ধে শোচনীয় পরাজয়ের পর তিনি ইংরেজদের আশ্রিত হইয়া পড়েন।

ইংরেজ হস্তে সুজা-উদ্-দৌলার পরাজয় (১৭৬৪)

**জাঠ শক্তির উত্থান (Rise of the Jats):** দিল্লী এবং আগ্রার মধ্যবর্তী অঞ্চলে জাঠ নামক এক সমরকুশলী, অধ্যবসায়ী এবং দুঃসাহসী জাতির বসবাস ছিল। ঔরংজেবের রাজত্বকালের শেষভাগে জাঠগণ শক্তিশালী হইয়া উঠে এবং ১৬৬৯ খ্রীষ্টাব্দে গোক্‌লা নামক নেতার অধীনে মুঘল সাম্রাজ্যের আনুগত্য অস্বীকার করে। রাজারাম, ভজু, চূড়ামন প্রভৃতি নেতৃগণের অধীনে জাঠগণ দিল্লী ও আগ্রার উপকণ্ঠে হানা দিতে শুরু করে। অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগে জাঠগণ সঙ্ঘবদ্ধ জাতি হিসাবে সংগঠিত হয়। চূড়ামনের ভ্রাতুষ্পুত্র বদন সিংহের অক্লান্ত চেষ্টা, অপরিসীম অধ্যবসায় ও বীরত্বে মথুরা ও আগ্রা জেলার সকল স্থান জাঠগণ কর্তৃক অধিকৃত হয়। ১৭৫৬ খ্রীষ্টাব্দে বদন সিংহের মৃত্যুর পর তাঁহার পোষ্যপুত্র সুরজমলের নেতৃত্বে জাঠগণ এক বিশাল রাজ্য গঠন করিতে সক্ষম হয়। রাজনৈতিক দূরদৃষ্টি, তীক্ষ্ণ বুদ্ধি, জটিল সমস্যা সমাধানের অসাধারণ ক্ষমতার বলে সুরজমল জাঠ জাতিকে এক বিশাল স্বাধীন রাজ্যে প্রতিষ্ঠিত করিয়া গিয়াছিলেন। তিনি এটোয়া, হাতরস, রোটক, মীরাট, গুরগাঁও, মেওয়াট, মৈনপুর, রেয়ারী, মথুরা, আগ্রা, ঢোলপুর প্রভৃতি স্থান জাঠ রাজ্যভুক্ত করিয়াছিলেন। ১৭৬৩ খ্রীষ্টাব্দে জাঠনেতা সুরজমলের মৃত্যু হয়।

জাঠ জাতির অভ্যুত্থান

বদন সিংহ

সুরজমল

**রাজপুত জাতি (The Rajputs):** ঔরংজেবের ধর্মান্ধ অত্যাচারী নীতির ফলে রাজপুত জাতি মুঘল সাম্রাজ্যের দৃঢ়প্রতিজ্ঞ শত্রুতে পরিণত হইয়াছিল। মেবার (উদয়পুর), মাড়বার (যোধপুর) এবং অম্বর (জয়পুর) ঔরংজেবের মৃত্যুর সঙ্গে সঙ্গে মুঘল সাম্রাজ্য হইতে সম্পূর্ণ স্বাধীন হইবার চেষ্টা শুরু করে। কিন্তু মেবারের রাণা রাজসিংহের মৃত্যুর পর রাজপুত জাতির নেতৃত্ব গ্রহণ করিলেন মাড়বারের অজিত সিংহ এবং অম্বরের দ্বিতীয় জয়সিংহ। সম্রাট বাহাদুর শাহ্ অবশ্য সাময়িকভাবে রাজপুতগণকে তাঁহার আনুগত্য স্বীকারে বাধ্য করিতে সক্ষম হইয়াছিলেন। কিন্তু অল্পকালের মধ্যেই রাজপুতগণ তাঁহার বিরোধিতা শুরু করিল। সম্রাট বাহাদুর শাহ্ শিখ অভ্যুত্থানের বিরুদ্ধে মুঘল-রাজপুত মৈত্রীর প্রয়োজন উপলব্ধি করিয়া রাজপুত জাতির প্রতি বন্ধুত্ব-পূর্ণ ব্যবহার শুরু করিলেন। রাজপুতগণের স্বাধীনতা একপ্রকার স্বীকার করিয়া লইয়া তিনি তাহাদের বিরোধিতা হইতে রক্ষা পাইলেন। কিন্তু তাঁহার মৃত্যুর পর মাড়বারের অজিত সিংহ মুঘল সাম্রাজ্য আক্রমণ করিলেন। সৈয়দ-ভ্রাতৃদ্বয়ের মধ্যে হুসেন আলী অজিত সিংহকে দমন করিতে সসৈন্যে অগ্রসর হইলেন। অজিত সিংহ

রাজপুত জাতি পুনঃ-সঞ্জীবিত

ও হুসেন আলীর মধ্যে বিনা-যুদ্ধেই এক সন্ধি স্থাপিত হইল। অজিত সিংহ নিজ কন্যাকে মুঘল সম্রাটের সহিত বিবাহ দিতে স্বীকৃত হইলেন। ফলে তিনি মুঘলদের বিশ্বস্ত বন্ধুতে পরিণত হইলেন এবং তাঁহাকে আজমীর ও গুজরাটের শাসনকর্তা-পদে নিযুক্ত করা হইল। অম্বরের দ্বিতীয় জয়সিংহও মুঘল সম্রাটের অধীনে কার্য গ্রহণ করিলেন। দিল্লীর প্রায় উপকণ্ঠ হইতে সুরাট পর্যন্ত ভূভাগ রাজপুত শাসনাধীনে স্থাপিত হইল। ইহা ভিন্ন, অন্যান্য রাজপুত রাজ্যগুলি মুঘল সাম্রাজ্য হইতে সম্পূর্ণ স্বাধীন হইয়া গেল। কিন্তু রাজপুত জাতি আত্মকলহে লিপ্ত হইয়া ক্রমে নিজ শৌর্য ও স্বাধীন চেতনা হারাইয়া একে-একে মুঘল শক্তির নিকট আত্মসমর্পণ করিতে লাগিল। ঐক্যবোধ এবং স্বাধীনচেতা রাজপুত বীরের অভাবহেতু রাজপুত গৌরব লুপ্তপ্রায় হইল। রাজপুত প্রাধান্য ও স্বাধীনতার আশা ক্রমে সম্পূর্ণ বিলুপ্ত হইল।

রাজপুত প্রাধান্য

রাজপুতগণের আত্ম-কলহ ও শক্তিহীনতা

**শিখ শক্তির উত্থান (Rise of the Sikhs)**: ১৭০৮ খ্রীষ্টাব্দে শিখগুরু গোবিন্দ সিংহ জনৈক আততায়ীর হস্তে প্রাণ হারাইলে শিখগণ বান্দা নামে একজন নেতার অধীনে সঙ্ঘবদ্ধ হইয়া উঠে। শিরহিন্দের ফৌজদার ওয়াজীর খাঁ গুরুগোবিন্দের শিশুপুত্রদের হত্যা করিয়াছিলেন। ইহার প্রতিশোধ গ্রহণের উদ্দেশ্যে বান্দা ওয়াজীর খাঁকে হত্যা করিয়া শিরহিন্দ অধিকার করেন। অল্পকালের মধ্যেই শতদ্রু ও যমুনা নদীর মধ্যবর্তী অঞ্চলও তাঁহার অধিকার-ভুক্ত হয়। বান্দা এক শক্তিশালী ও স্বাধীন শিখরাজ্য গড়িয়া তুলিবার উদ্দেশ্যে মুখলীসপুরে লোহগড় নামে একটি দুর্গ স্থাপন করেন। মুঘল বাহিনী লোহগড় আক্রমণ করিলে বান্দা তাঁহার অনুচরবর্গ লইয়া লাহোরের উত্তরে পার্বত্য অঞ্চলে পলায়ন করেন। কিন্তু ইহার অল্পকাল পরই সম্রাট বাহাদুর শাহের মৃত্যু হইলে বান্দা লোহগড় দুর্গটি পুনরধিকার করিতে সমর্থ হন। কিন্তু ১৭১৫ খ্রীষ্টাব্দে বান্দা গুরুদাসপুর দুর্গে মুঘল বাহিনী কর্তৃক অবরুদ্ধ হন। আপ্রাণ যুদ্ধ করিয়াও শিখগণ পরাজিত হইলে বান্দা মুঘলসৈন্যের হস্তে বন্দী হন। বান্দা ও তাঁহার প্রধান অনুচরগণকে বন্দী অবস্থায় দিল্লীতে প্রেরণ করা হইলে প্রথমে তাঁহার চক্ষের সম্মুখে তাঁহার পুত্রকে বর্বরোচিত অত্যাচার করিয়া হত্যা করা হয়। পরে তাঁহাকেও হাতীর পায়ের তলায় নিক্ষেপ করিয়া হত্যা করা হয়। এইভাবে নেতৃহীন হইলেও শিখজাতি গুরুগোবিন্দের শিক্ষা ভুলিল না। নাদির শাহের আক্রমণের ফলে পাঞ্জাবে বিশৃঙ্খলা দেখা দিলে সেই সুযোগে শিখগণ পুনরায় শক্তি সঞ্চয় করিল। ইহার অল্পকাল পরে আহম্মদ শাহ্ আবদালী বা দুররাণীর আক্রমণের সুযোগে শিখজাতি অধিকতর শক্তিশালী হইয়া উঠিল। পানিপথের তৃতীয় যুদ্ধে (১৭৬১) জয়ী হইলেও আহম্মদ শাহ্ আবদালী কতক পরিমাণে দুর্বল হইয়াছিলেন। ভারতবর্ষ হইতে ফিরিবার পথে শিখদের আক্রমণে তিনি ক্ষতিগ্রস্ত হইয়াছিলেন। ইহার পর আহম্মদ শাহ্ আবদালী আরও কয়েকবার ভারতবর্ষ আক্রমণ করিলে শিখগণ তাঁহাকে বাধা দিতে ত্রুটি করে নাই। এইভাবে ১৭৬৭ খ্রীষ্টাব্দে আহম্মদ শাহের শেষ অভিযানের পর শিখগণ সমগ্র পাঞ্জাব লইয়া এক স্বাধীন রাজ্য গঠন করে।

বান্দা

বান্দা ও তাঁহার পুত্রের নৃশংস হত্যা

স্বাধীন শিখ রাজ্যের প্রতিষ্ঠা

***মারাঠা শক্তির পুনরভ্যুদয়*** **(Revival of the Maratha Power) :** মুঘল সাম্রাজ্যের পতনোন্মুখতার সুযোগে যে-সকল হিন্দু রাজ্য গড়িয়া উঠিয়াছিল, সেগুলির মধ্যে মারাঠা রাজ্যের অভ্যুত্থান-ই সর্বাধিক উল্লেখযোগ্য। মারাঠা রাজ্যের প্রতিষ্ঠাতা ছিলেন ছত্রপতি শিবাজী। ঔরংজেব শিবাজীর পুত্র শম্ভুজীকে হত্যা করিয়াছিলেন এবং তাঁহার শিশুপুত্র শাহুকে বন্দী করিয়া রাখিয়াছিলেন। ঔরংজেবের মৃত্যুর পর কয়েক বৎসর মারাঠাগণ আত্মকলহে লিপ্ত থাকায় মারাঠা জাতি শক্তিবৃদ্ধির কোন চেষ্টা করে নাই। কিন্তু কয়েক বৎসরের মধ্যেই তাহারা পুনরায় সংঘবদ্ধ হইয়া মুঘল সাম্রাজ্যের বিভিন্ন অংশে হানা দিতে শুরু করে। এমন সময় আজম্ শাহ্ জুলফিকার খাঁ'র পরামর্শক্রমে শাহু বা দ্বিতীয় শিবাজীকে বন্দিদশা হইতে মুক্তি দিলেন। এই মুক্তিদানের প্রধান উদ্দেশ্য ছিল মারাঠা জাতির মধ্যে আত্মকলহের সৃষ্টি করা। ঐ সময়ে রাজারামের বিধবা পত্নী তারাবাঈ নিজ নাবালক পুত্রের প্রতিনিধি হিসাবে মারাঠা রাজ্যের শাসনকার্য পরিচালনা করিতেছিলেন। শাহুকে মুক্তি দিলে মারাঠা রাজ্যের অধিকার লইয়া গোলযোগ সৃষ্টি হইবে এই কথা উপলব্ধি করিয়াই জুলফিকার খাঁ শাহুকে মুক্তিদানের পরামর্শ দিয়াছিলেন। ফলও হইল তাহা-ই। শাহু বা দ্বিতীয় শিবাজী স্বদেশে ফিরিয়া গেলে তারাবাঈ শাহুর দাবি অস্বীকার করিলেন। ফলে মারাঠাদের মধ্যে এক অন্তর্দ্বন্দ্বের সূত্রপাত হইল। শেষ পর্যন্ত শাহু আংশিকভাবে সাফল্য লাভ করিয়া সাতারা দুর্গে নিজ অভিষেক-ক্রিয়া সম্পন্ন করিলেন। ফলে মারাঠা রাজ্য তারাবাঈ-এর পুত্র ও শাহুর মধ্যে বিভক্ত হইয়া গেল। এই সময়ে তারাবাঈ-এর পুত্রের মৃত্যু ঘটিলে রাজারামের অন্যতমা পত্নী রাজসবাঈ তাঁহার পুত্র শম্ভুজীকে ঐ সিংহাসনে স্থাপন করিয়া নিজ পুত্রের পক্ষে শাসনকার্য পরিচালনা করিতে লাগিলেন। ইতিমধ্যে শাহুর রাজ্যেও নানাপ্রকার বিশৃঙ্খলা দেখা দিয়াছিল। সেই সময়ে শাহু কোঙ্কণের বালাজী বিশ্বনাথ নামে জনৈক দূরদর্শী, শক্তিমান চিৎপাবন ব্রাহ্মণের সহযোগিতালাভে সমর্থ হইলেন। বালাজী বিশ্বনাথ ছিলেন অনন্যসাধারণ রাজনীতিজ্ঞানসম্পন্ন দূরদর্শী নেতা। তাঁহার সুদক্ষ পরিচালনায় বিচ্ছিন্ন ও আত্মকলহে লিপ্ত মারাঠা জাতি পুনরায় সংঘবদ্ধ ও শক্তিশালী হইয়া উঠিল।

মারাঠা জাতির আত্মকলহ : তারাবাঈ ও শাহু বা দ্বিতীয় শিবাজী

সাতারা দুর্গে শাহুর রাজ্যাভিষেক

**বালাজী বিশ্বনাথ :** বালাজী বিশ্বনাথ এক দরিদ্র ব্রাহ্মণ পরিবারে জন্মগ্রহণ করিয়া ১৭০৮ খ্রীষ্টাব্দে শাহু বা দ্বিতীয় শিবাজীর সেনাপতি ধনাজী যাদব কর্তৃক সামান্য 'কারকুন' অর্থাৎ রাজস্ব বিভাগের কেরানি হিসাবে নিযুক্ত হন। ধনাজীর মৃত্যুর পর তাঁহার পুত্র চন্দ্রসেন যাদব বালাজী বিশ্বনাথকে 'সেনাকর্তা' অর্থাৎ সেনাবাহিনীর সংগঠক হিসাবে নিযুক্ত করেন। এই কার্যে নিযুক্ত হইয়াই বালাজী বিশ্বনাথ নিজ প্রতিভার পরিচয় দিবার সুযোগ পাইলেন। ১৭১৩ খ্রীষ্টাব্দে তিনি 'পেশওয়া' বা প্রধানমন্ত্রি-পদে নিযুক্ত হইলেন। বালাজী বিশ্বনাথ নিজ প্রতিভা এবং কর্তব্যনিষ্ঠা দ্বারা শীঘ্রই মারাঠা রাজ্যের সর্বেসর্বা হইয়া উঠিলেন। 'ছত্রপতি' বা রাজা পেশওয়ার উপর শুধু

বালাজী বিশ্বনাথ

পেশওয়াতন্ত্রের সৃষ্টি

নামেমাত্রই অধিষ্ঠিত রহিলেন। বালাজী বিশ্বনাথের আমল হইতে 'পেশওয়াতন্ত্রে'র সৃষ্টি হইল।

বালাজী বিশ্বনাথের নেতৃত্বে মারাঠাগণ ধ্বংসোন্মুখ মুঘল সাম্রাজ্যের কতকাংশ দখল করিতে সমর্থ হইল। অভ্যন্তরীণ ক্ষেত্রেও বালাজী বিশ্বনাথ মারাঠা জাতিকে সংঘবদ্ধ করিতে সক্ষম হইলেন। মুঘল সাম্রাজ্যের দুর্বলতার সুযোগে বালাজী সৈয়দ-ভ্রাতৃদ্বয়ের মধ্যে হুসেন আলীর নিকট হইতে দাক্ষিণাত্যের মুঘল সুবাগুলির ছয়টি হইতে 'চৌথ' ও 'সরদেশমুখী' আদায় করিবার অধিকার প্রাপ্ত হইলেন (১৭১৪)। হুসেন আলীর উদ্দেশ্য ছিল কোনপ্রকারে মারাঠাদিগের মিত্রতা অর্জন করা। ইহা ভিন্ন, শিবাজীর রাজ্যের যে-সকল অংশ মুঘলগণ কর্তৃক বিজিত হইয়াছিল সেগুলি তিনি মারাঠাদিগকে ফিরাইয়া দিলেন। বেরার, খান্দেশ, গণ্ডোয়ানা প্রভৃতি রাজ্য যেগুলি মারাঠাগণ জয় করিয়াছিল তাহাও মারাঠা রাজ্যভুক্ত হইবে, এ-কথাও হুসেন আলী কর্তৃক স্বীকৃত হইল। বালাজী অবশ্য প্রয়োজনবোধে পনর হাজার অশ্বারোহী সৈন্য দ্বারা মুঘল সম্রাটকে সাহায্য করিতে এবং দশ লক্ষ টাকা বাৎসরিক কর হিসাবে দিতে রাজী হইলেন। মুঘল সম্রাটের প্রভুত্ব স্বীকার করা মারাঠাদের আদর্শ ও নীতি-বিরুদ্ধ ছিল বটে, তথাপি এইরূপ নামেমাত্র মুঘল প্রভুত্ব স্বীকার করিয়া দাক্ষিণাত্যের মারাঠাগণ যে-শক্তি ও প্রতিপত্তির অধিকারী হইয়াছিল তাহা মারাঠা সাম্রাজ্যের ইতিহাসে এক যুগান্তকারী ঘটনা সন্দেহ নাই। সেই সূত্রেই বালাজী বিশ্বনাথ সৈয়দ-ভ্রাতৃদ্বয়ের বিরোধী দলকে দমন করিবার উদ্দেশ্যে যখন হুসেন আলীর সহিত সসৈন্যে দিল্লী প্রবেশ করিলেন, তখন হইতে মারাঠাগণও দিল্লীর রাজনীতিতে অংশ গ্রহণ করিতে লাগিল। মারাঠাদের সাহায্যেই সৈয়দ-ভ্রাতৃদ্বয় সম্রাট ফারুক্-শিয়ারকে সিংহাসনচ্যুত করিয়া শাহ্ আলমকে সিংহাসনে স্থাপন করিলেন। হুসেন আলী বালাজী বিশ্বনাথের সহিত যে-চুক্তি সম্পাদন করিয়াছিলেন শাহ্ আলম সেই চুক্তির শর্তগুলি মানিয়া লইলেন। এইভাবে বালাজী বিশ্বনাথের আমলে মারাঠাগণ এক দুর্ধর্ষ শক্তিতে পরিণত হইল।

বালাজী ও হুসেন আলীর সন্ধি (১৭১৪)

মারাঠাগণ কর্তৃক দিল্লীর রাজনীতিতে অংশ গ্রহণ

বালাজী বিশ্বনাথ স্বার্থান্বেষী ব্যক্তি ছিলেন, এরূপ মনে করা ভুল হইবে। অন্তর্দ্বন্দ্বে বিচ্ছিন্ন ও বিক্ষিপ্ত মারাঠা জাতিকে সংঘবদ্ধ করিয়া তিনি তাহাদের মধ্যে এক নব-চেতনা ও প্রাণশক্তির সঞ্চার করিয়াছিলেন। তিনি মারাঠা রাজস্ব-নীতির সংস্কার সাধন করিয়া তাহাদিগকে অর্থনৈতিক ক্ষেত্রেও ঐক্যবদ্ধ করিয়া তুলিয়াছিলেন। তিনি চৌথ ও সরদেশমুখী আদায় ও বণ্টনের নূতন ব্যবস্থা করিয়াছিলেন। সরদেশমুখী হিসাবে আদায়িকৃত রাজস্বের সবই রাজা পাইতেন, চৌথেরও শতকরা পঁচিশ ভাগ তাঁহাকে দেওয়া হইত। অবশিষ্ট ৭৫ ভাগের মধ্যে মোট নয় ভাগ রাজা নিজ ইচ্ছামত যে-কোন অনুচর বা রাজ-কর্মচারীকে দান করিতে পারিতেন। ইহার পর যাহা অবশিষ্ট থাকিত তাহা মারাঠা দলপতিগণ নিজেদের মধ্যে ভাগ করিয়া লইতেন। এইভাবে রাজস্বের অংশ মারাঠা দলপতিগণের মধ্যে বণ্টন করিয়া লইবার ব্যবস্থা করিয়া বালাজী বিশ্বনাথ তাঁহাদের মধ্যে ঐক্যবোধ আরও বৃদ্ধি করিতে সক্ষম হইলেন। চৌথ ও

বালাজী বিশ্বনাথ কর্তৃক মারাঠা রাজস্ব-নীতির সংস্কার

সরদেশমুখী আদায়ের ব্যাপারে বালাজী বিশ্বনাথ রাজা টোডরমলের নীতি অনুসরণ করিয়াছিলেন। তাঁহাকে মারাঠা রাষ্ট্রের দ্বিতীয় প্রতিষ্ঠাতা বলা যাইতে পারে। মারাঠা রাষ্ট্রের দুর্দিনে তিনি উহার পরিচালনার দায়িত্ব গ্রহণ করিয়া রাষ্ট্রের স্থিতিশীলতা ও দৃঢ়তা আনয়ন করিয়া উহার পুনরুজ্জীবন সাধন করিয়াছিলেন। তাঁহার আমলেই মারাঠা রাষ্ট্র রাজতন্ত্র হইতে পেশওয়াতন্ত্রে রূপান্তরিত হইয়াছিল।

মারাঠা শক্তিকে পুনঃ-সঞ্জীবিত করিয়া ১৭২০ খ্রীষ্টাব্দে বালাজী বিশ্বনাথ মৃত্যুমুখে পতিত হইলেন। তাঁহার মৃত্যুর পর তাঁহার পুত্র বাজীরাও পেশওয়া-পদ গ্রহণ করিলেন।

বালাজী বিশ্বনাথের মৃত্যু ( ১৭২০ )

**প্রথম বাজীরাও ঃ** সামরিক কৌশল, রাজনৈতিক দূরদৃষ্টি এবং অক্লান্ত কর্মনিষ্ঠায় বাজীরাও তাঁহার পিতা অপেক্ষাও শ্রেষ্ঠ ছিলেন। পতনোন্মুখ মুঘল সাম্রাজ্যের উপর আঘাত হানিয়া তিনি কৃষ্ণা হইতে সিন্ধু নদী পর্যন্ত বিশাল ভূভাগে এক ঐক্যবদ্ধ হিন্দু সাম্রাজ্য গড়িয়া তুলিবার স্বপ্ন দেখিতেন। সমগ্র ভারতের হিন্দু জাতির মধ্যে জাতীয়তাবোধ জাগাইবার উদ্দেশ্যে এবং হিন্দু দলপতিগণকে একই আদর্শে উদ্বুদ্ধ করিবার জন্য বাজীরাও তাঁহার 'হিন্দু-পাদ-পাদশাহী' বা হিন্দু সাম্রাজ্য গঠনের পরিকল্পনা সকলের সম্মুখে তুলিয়া ধরিলেন। ১৭২৩ খ্রীষ্টাব্দে তিনি মালব আক্রমণ করিলে ঐ অঞ্চলের হিন্দু দলপতিগণ তাঁহাকে নানাভাবে সাহায্য করেন। তিনি ক্রমে মালব, গুজরাট ও বুন্দেলখণ্ডের একাংশ জয় করিতে সমর্থ হন। তারপর কর্ণাট জয় করিবার উদ্দেশ্যে এক অভিযান প্রেরণ করিয়া তিনি সেই অঞ্চল হইতেও কর আদায় করিতে সমর্থ হইয়াছিলেন। করদ রাজ্যগুলি বাজীরাওয়ের এক কঠিন সমস্যা সৃষ্টি করিয়াছিল। কিন্তু তিনি একে-একে এই সকল রাজাকে মারাঠা রাষ্ট্রের প্রতি আনুগত্য প্রদর্শনে বাধ্য করেন।

বাজীরাও-এর চরিত্র ও 'হিন্দু-পাদ-পাদশাহী' আদর্শ

বাজীরাও জয়পুরের 'সওয়াই' অর্থাৎ দ্বিতীয় জয়সিংহ এবং বুন্দেলরাজ ছত্রশালের সহিত মিত্রতা স্থাপন করিয়া মারাঠা শক্তিকে দৃঢ়তর করিয়া তোলেন। তিনি গঙ্গা-যমুনার দোয়াব অঞ্চল বারংবার আক্রমণ করেন এবং ক্রমে দিল্লীর উপকণ্ঠে উপস্থিত হন। মুঘল সম্রাট মহম্মদ শাহ্ ইহাতে ভীত হইয়া হায়দরাবাদের নিজামকে বাজীরাও-এর বিরুদ্ধে যুদ্ধে অবতীর্ণ হইবার জন্য অনুরোধ জানান। নিজাম এই সূত্রে দাক্ষিণাত্যের মুঘল সুবাগুলি হইতে চৌথ ও সরদেশমুখী আদায়ে বাধা দান করেন। ভূপালের নিকট নিজাম ও বাজীরাও-এর মধ্যে এক যুদ্ধ ঘটে (১৭৩৮)। নিজাম পরাজিত হইয়া নর্মদা ও চম্বল নদীর মধ্যবর্তী যাবতীয় স্থান বাজীরাও-এর নিকট ত্যাগ করেন এবং যুদ্ধের ক্ষতিপূরণ হিসাবে পঞ্চাশ লক্ষ টাকা দিতে স্বীকৃত হন। পর বৎসর (১৭৩৯) বাজীরাও-এর ভ্রাতা চিমন্‌জী আপ্পারাও-এর অধীনে এক মারাঠা বাহিনী পোর্তুগীজগণকে পরাজিত করিয়া সল্‌সেট ও বেসিন দখল করে। সেই সময়ে নাদির শাহের ভারত-আক্রমণের সংবাদ তাঁহার নিকট পৌঁছিলে তিনি নাদির শাহ্‌কে বাধা দিবার জন্য প্রস্তুত হইতে লাগিলেন। তিনি প্রতিবেশী মুসলমান রাজ্যগুলির সহিত শান্তি স্থাপন করিয়া বিদেশী শত্রুর বিরুদ্ধে অগ্রসর হইতে মনস্থ করিলেন। কিন্তু প্রস্তুত হইবার পূর্বেই আকস্মিকভাবে মাত্র ৪২ বৎসর বয়সে তাঁহার মৃত্যু হইল (১৭৪০)।

মারাঠা রাজ্যের প্রসার

বাজীরাও-এর মৃত্যু ( ১৭৪০ )

বাজীরাও মারাঠা শক্তিকে সঞ্জীবিত করিয়াছিলেন সন্দেহ নাই। কিন্তু মারাঠা রাজ্য তথাপি সুসংহত ও সুবিন্যস্ত রাষ্ট্র হিসাবে গড়িয়া উঠিতে পারে নাই। রাজারামের আমলে জায়গীর-প্রথার পুনঃ-প্রবর্তনের ফলে কয়েকটি শাসক-পরিবারের উত্থান ঘটিয়াছিল। বেরারের ভোঁসলে, বরোদার গাইকোয়াড়, গোয়ালিওরের সিন্ধিয়া, ইন্দোরের হোলকার এবং ধার নামক স্থানে পবার—এই পাঁচটি পরিবারের অধীনে পাঁচটি রাজ্য গড়িয়া উঠে। এই রাজ্য পাঁচটি মুখে পেশওয়ার অধীনে ছিল বটে, কিন্তু সর্বদাই নিজেদের মধ্যে স্বার্থদ্বন্দ্বে লিপ্ত থাকিত। এই রাজ্যগুলির উত্থানেই মারাঠা শক্তির পতন ঘটিয়াছিল।

আপাতদৃষ্টিতে সঞ্জীবিত মারাঠা শক্তির অভ্যন্তরীণ দুর্বলতা

ভোঁসলে, গাইকোয়াড়, সিন্ধিয়া, হোলকার, ও পবার রাজ্য গঠন

**প্রথম বাজীরাও-এর কৃতিত্ব বিচার ( Estimate of Baji Rao I ) :** বাজীরাও-এর দূরদর্শিতা ও কৃতিত্ব সম্পর্কে ঐতিহাসিকদের মধ্যে মতানৈক্য রহিয়াছে। কোন কোন ঐতিহাসিকের মতে প্রথম বাজীরাও ছিলেন অনন্যসাধারণ গুণসম্পন্ন ব্যক্তি। তিনি ছিলেন একজন অত্যন্ত সুদক্ষ সৈনিক, দূরদর্শী নেতা এবং রাষ্ট্রনায়ক। বাজীরাও এ-কথা সুস্পষ্টভাবেই বুঝিতে পারিয়াছিলেন যে, পতনোন্মুখ মুঘলদের হাত হইতে রাষ্ট্র-ক্ষমতা একমাত্র মারাঠারাই গ্রহণ করিতে পারে। এজন্য ভারতে হিন্দু-চেতনা জাগাইয়া তোলা প্রয়োজন। তিনি এই উদ্দেশ্যে "হিন্দু-পাদ্-পাদশাহী" তাঁহার আদর্শ হিসাবে প্রচার করেন। তিনি তাঁহার পিতার অনুসৃত মারাঠা সাম্রাজ্যবাদ অনুসরণ করিয়া চলিতে থাকেন। তিনি তাঁহার বিরোধী শক্তিগুলিকে কিভাবে দমন করিতে হয় সে-কথা ভালভাবেই জানিতেন এবং তাঁহার প্রতিদ্বন্দ্বী ত্রিম্বক রাও, নিজাম এবং দ্বিতীয় শম্ভুজীর পরিকল্পনাকে প্রতিহত করিয়াছিলেন। তাঁহার অসাধারণ ব্যক্তিত্ব ও নেতৃত্বের ক্ষমতা হোলকার, সিন্ধিয়া, ফাদকে, পাওয়ার প্রভৃতিকে নিজপক্ষে টানিতে সাহায্য করিয়াছিল। রাজপুত বুন্দেলা, জাঠ প্রভৃতি হিন্দুদের সহিত সম্মিলিতভাবে সমগ্র ভারতে হিন্দু সাম্রাজ্য স্থাপনের চেষ্টা তিনি করিয়াছিলেন। সোয়াই জয় সিংহ এবং ছত্রশালের সহিত মিত্রতা তাঁহাকে বিপদে সাহায্য করিয়াছিল।

তাঁহার কৃতিত্ব সম্পর্কে দ্বিমত

'হিন্দু-পাদ-পাদশাহী'র আদর্শ

কৃতিত্ব

বাজীরাও ছিলেন সাম্রাজ্যবাদী। তিনি পাঞ্জাব হইতে বাংলাদেশ মারাঠাদের অধীনে (১৭৬০ খ্রীষ্টাব্দের মধ্যে) আনিতে সক্ষম হইয়াছিলেন। বাজীরাও-এর চেষ্টায় পিতা ও পিতামহের ন্যায় কেবল মারাঠা রাষ্ট্রের রাজপদেই শাহুর মর্যাদা সীমাবদ্ধ ছিল না, উহা ভারতের বিস্তীর্ণ অঞ্চলে প্রসারিত হইয়া পড়িয়াছিল। রাজওয়াড়া, সাভারকার, এবং বহু অপরাপর লেখক বাজীরাও তাইমুরের প্রতিষ্ঠিত সাম্রাজ্য বিধ্বস্ত করিয়া এক বিশাল হিন্দু সাম্রাজ্যের পত্তন করিয়াছিলেন বলিয়া উল্লেখ করিয়াছেন। কে. এম. পানিক্করও অনুরূপ মন্তব্য করিয়াছেন। তিনি বলিয়াছেন, শিবাজী যেখানে মারাঠা রাজ্যের প্রতিষ্ঠা করিয়াছিলেন, বাজীরাও সেখানে সেই রাজ্যকে এক সাম্রাজ্যে রূপান্তরিত করিয়া-

বিভিন্ন ঐতিহাসিকের মতামত

পানিক্করের মতামত

ছিলেন। তিনিই ছিলেন সর্বপ্রথম মারাঠা নেতা যিনি মুঘল সাম্রাজ্যের উত্তরাধিকারী হিসাবে মারাঠাদিগকে স্থাপন করিবার স্বপ্ন দেখিয়াছিলেন।

বিরোধী মত

কোন কোন ঐতিহাসিক বাজীরাও-এর ব্যক্তিগত জীবনে ব্যভিচার, ধর্মাচরণে অনীহা প্রভৃতির কথা উল্লেখ করিয়াছেন এবং দাক্ষিণাত্যে নিজামকে সম্পূর্ণভাবে পরাভূত করিবার পূর্বেই উত্তর-ভারতের দিকে অগ্রসর হইবার অদূরদর্শিতার কথা উল্লেখ করিয়াছেন। নিজামের বিরুদ্ধে একমাত্র সাফল্যে তিনি যাহা অর্জন করিতে সমর্থ হইয়াছিলেন তাহা হইল চৌথ ও সরদেশমুখী আদায়ের অধিকার। এই সকল ঐতিহাসিকের মতে নিজামের ন্যায় শত্রুকে পশ্চাতে রাখিয়া হিন্দুস্থান জয়ে প্রবৃত্ত হওয়া বাজীরাওয়ের পক্ষে নির্বুদ্ধিতার কাজ হইয়াছিল।

ডক্টর ডিঘি'র অভিমত

ডক্টর ডিঘি'র মতে বাজীরাও মারাঠা রাষ্ট্রের অভ্যন্তরীণ, রাজনৈতিক, প্রশাসনিক বা অপর কোন সংস্কার সাধন করেন নাই; জনসাধারণের উপকার হইতে পারে, সেইরূপ কোন কর্মপন্থা তিনি গ্রহণ করেন নাই। সামন্ত-প্রথা-জনিত যে-সকল বিশৃঙ্খলা ও অবাধ্যতা শিবাজীর মৃত্যুর পরই দেখা দিয়াছিল, সেগুলি তিনি দমনের চেষ্টা করেন নাই।

উপসংহার

তথাপি উপসংহারে এ-কথা স্বীকার করিতে হইবে যে, তাঁহার কৃতিত্বের সপক্ষে ও বিপক্ষে যে-সকল মতামত ব্যক্ত হইয়াছে তাহা বিচার করিলে সপক্ষের যুক্তিই অধিকতর শক্তিশালী প্রমাণিত হয়। সার যদুনাথ বলেন, অন্যান্য বহু কৃতিত্বের উপর, সর্বাপেক্ষা উল্লেখযোগ্য হইল বাজীরাওয়ের দূরদর্শিতা, সামরিক দক্ষতা, এবং ইংলণ্ডের সার ওয়ালপোলের ন্যায় মারাঠা রাষ্ট্রের প্রধানমন্ত্রি-পদের সুযোগ্য দৃষ্টান্ত স্থাপন। অধিকাংশ ঐতিহাসিকই বাজীরাও-এর কৃতিত্ব ও ব্যক্তিত্বের এবং দূরদর্শিতার উচ্ছ্বসিত প্রসংশা করিয়াছেন।

বালাজী বাজীরাও-এর পেশওয়া-পদ লাভ

**বালাজী বাজীরাও**ঃ বাজীরাও-এর মৃত্যুর পর তাঁহার পুত্র বালাজী বাজীরাও পেশওয়া-পদ লাভ করেন। ইনি নানাসাহেব নামেও পরিচিত। ১৭৪৯ খ্রীষ্টাব্দে শাহুর মৃত্যু ঘটে। কিন্তু মৃত্যুর পূর্বে তিনি উইল করিয়া পেশওয়ার হস্তে মারাঠা রাষ্ট্রের সর্বাত্মক ক্ষমতা দান করিয়া গিয়াছিলেন। অবশ্য শিবাজীর বংশধরগণকে রাজপদে অধিষ্ঠিত রাখিবার শর্তও এই উইলে লিপিবদ্ধ ছিল। তারাবাঈ ও গাইকোয়াড় এই উইল অগ্রাহ্য করিয়া সাময়িকভাবে বালাজী বাজীরাওয়ের বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করিয়াছিলেন। কিন্তু বালাজী বাজীরাও এই বিদ্রোহ দমন করিয়া মারাঠা রাষ্ট্রে পেশওয়ার প্রাধান্য অক্ষুণ্ণ রাখিয়াছিলেন।

'হিন্দু-পাদ-পাদশাহী' আদর্শ ত্যাগ

বালাজী তাঁহার পিতার ন্যায়ই সাম্রাজ্যবাদী ছিলেন, কিন্তু তিনি তাঁহার পিতার অনুসৃত নীতি ত্যাগ করিয়া মারাঠা বাহিনীতে অ-হিন্দু সৈনিক গ্রহণ করিতে শুরু করেন। ফলে মারাঠা বাহিনীর জাতীয়তাবোধ হ্রাস পাইতে থাকে। ইহা ভিন্ন, তিনি তাঁহার পিতার 'হিন্দু-পাদ-পাদশাহী' আদর্শ ত্যাগ করিয়া হিন্দু রাজগণের বিরুদ্ধেও যুদ্ধে অবতীর্ণ হন। এই নূতন নীতির ফলে আপাতদৃষ্টিতে কোন কুফল পরিলক্ষিত না হইলেও ক্রমে এই সকল কারণেই মারাঠা সংহতি বিনষ্ট হইয়াছিল।

বালাজী বাজীরাও পিতার নীতি অনুসরণ করিয়া মারাঠা রাজ্যের সীমা বিস্তার করেন। তাঁহার আমলে মারাঠা শক্তি ও মর্যাদা চরমে পৌঁছিয়াছিল, এমন কি দিল্লীর সম্রাট শাহ্ আলম বালাজী বাজীরাও-এর হাতের পুতুলে পরিণত হইয়াছিলেন। তিনি উদ্‌গীর নামক স্থানে নিজামকে পরাজিত করিয়া এবং বিজাপুর, দৌলতাবাদ, অসীরগড় প্রভৃতি স্থান অধিকার করিয়া মারাঠা জাতিকে এক অপ্রতিহত শক্তিতে পরিণত করিয়াছিলেন। কিন্তু এই প্রাধান্য ও প্রতিপত্তি অধিককাল স্থায়ী হইল না। মারাঠাগণ পাঞ্জাব অধিকার করিলে আহ্‌ম্মদ শাহ্ আব্‌দালীর সহিত তাহাদের সংঘর্ষ অনিবার্য হইয়া উঠিল। ১৭৬১ খ্রীষ্টাব্দে পানিপথের প্রান্তরে আহ্‌ম্মদ শাহ্ আব্‌দালীর সহিত মারাঠাগণের এক যুদ্ধ হইল। ইহা পানিপথের তৃতীয় যুদ্ধ নামে খ্যাত। অযোধ্যার নবাব সুজা-উদ্-দৌলা, রুহেলা দলপতি নজিব খাঁ-ও মারাঠা পক্ষে যোগদান করিয়াছিলেন। কিন্তু এই যুদ্ধে আব্‌দালীর সমরকুশলী সেনাবাহিনীর হস্তে মারাঠাগণের শোচনীয় পরাজয় ঘটিল। মারাঠা পক্ষের বহু সেনাপতি ও অগণিত সৈনিক যুদ্ধে নিহত হইল। বালাজী বাজীরাও পূর্ব হইতেই অসুস্থ ছিলেন, যুদ্ধে মারাঠা বাহিনীর শোচনীয় পরাজয়ের সংবাদ পাইয়াই তাঁহার মৃত্যু হইল (১৭৬১)।

*বালাজী বাজীরাও-এর অধীনে মারাঠা শক্তির চরম বিকাশ*

*পানিপথের তৃতীয় যুদ্ধ : মারাঠা শক্তির পরাজয় (১৭৬১)*

পানিপথের তৃতীয় যুদ্ধে পরাজয়ের পর আর মারাঠা শক্তিকে পুনঃ-সঞ্জীবিত করা সম্ভব হইল না। এই যুদ্ধে পরাজিত হইবার ফলে মারাঠা সাম্রাজ্যবাদের অবসান ঘটিল। মারাঠা শক্তিসংঘ অর্থাৎ পেশওয়ার অধীনে গাইকোয়াড়, সিন্ধিয়া, হোলকার, ভোঁসলে প্রভৃতি লইয়া যে মারাঠা রাষ্ট্র গঠিত ছিল, উহা ক্রমেই বিচ্ছিন্ন হইয়া পড়িল। মারাঠা শক্তির পতনের ফলে পাঞ্জাবে শিখদের অভ্যুত্থান সহজ হইল। তথাপি পানিপথের যুদ্ধের পরে আংশিকভাবে মারাঠা শক্তি পুনর্গঠিত হইলেও উদীয়মান ব্রিটিশ শক্তিকে প্রতিহত করিবার মত শক্তি আর তাহারা সঞ্চয় করিতে পারিল না। সুতরাং পানিপথের তৃতীয় যুদ্ধের ফলে ইংরেজগণের ভারতবর্ষে সাম্রাজ্য গঠনের সুযোগ বহুগুণে বৃদ্ধি পাইল। ব্রিটিশ শক্তিকে বাধা দিবার মত কোন শক্তি আর ভারতবর্ষে রহিল না।

*পানিপথের তৃতীয় যুদ্ধের ফলাফল*

বালাজী বাজীরাও-এর মৃত্যুর (১৭৬১) পর তাঁহার সপ্তদশবর্ষীয় তরুণ পুত্র মাধবরাও পেশওয়া হইলেন। তিনি অসাধারণ রাজনৈতিক এবং সামরিক প্রতিভা-সম্পন্ন ছিলেন। তাঁহার নেতৃত্বে মারাঠাগণ তাহাদের হৃতগৌরব কতকাংশে উদ্ধার করিতে সমর্থ হইয়াছিল। ১৭৭২ খ্রীষ্টাব্দে মাধবরাও-এর মৃত্যু হইলে মারাঠা শক্তিকে পুনরুজ্জীবিত করিবার আর কেহ রহিল না।

*পেশওয়া প্রথম মাধবরাও*

———

# অষ্টাদশ শতকে ভারতীয় রাষ্ট্র, সমাজ, অর্থনীতি, শিক্ষা, সাহিত্য ও সংস্কৃতি

## ( State, Society, Economy, Education, *Literature and Culture of the 18th Century India*)

**রাষ্ট্র ( State ) :** সাধারণ্যে এই ধারণা বিদ্যমান যে মুঘল তথা অষ্টাদশ শতকে মুসলমান রাষ্ট্রগুলি ছিল ঐশ্লামিক রাষ্ট্র। কিন্তু সামান্য অনুধাবন করিলেই বুঝিতে অসুবিধা হয় না যে, যদিও মুঘল বাদশাহ্গণ ধর্মে মুসলমান ছিলেন, তাঁহাদের অধীন রাষ্ট্র ধর্ম-ভিত্তিক রাষ্ট্র ছিল না। কারণ এই রাষ্ট্র কোন মুসলমান ধর্মজ্ঞানীদের নির্দেশ অনুযায়ী চলিত না। ইহা ভিন্ন, বাদশাহের ব্যক্তিগত ধর্মমত তাঁহার প্রশাসনিক নীতির উপর কোন প্রকার প্রভাব বিস্তার করিত না। অধ্যাপক হাবিব বলেন, বিদেশী জাতি-সম্ভূত মুসলমান শাসকগণ ভারতের সিংহাসনে ছয় হইতে সাত শত বৎসর অধিষ্ঠিত ছিলেন। তাঁহারা "ঐশ্লামিক প্রশাসন" বলিতে যাহা বুঝায় ঠিক তাহাই যদি চালু করিতেন তাহা হইলে ভারতে মুসলমান শাসন এক পুরুষও টিকিয়া থাকিতে পারিত না।*

মুসলমান রাজত্বে ঐশ্লামিক শাসন ছিল না

ঐশ্লামিক শাসন ছিল না—এই কারণে মুসলিম শাসন দীর্ঘস্থায়ী

মুঘল সাম্রাজ্যের প্রতিষ্ঠাতা বাবর এত অল্প সময় রাজত্ব করিবার সুযোগ পাইয়াছিলেন, এবং হুমায়ুন এত বেশি সমস্যার সম্মুখীন হইয়াছিলেন যে, তাঁহারা কেহই মুঘল প্রশাসনের দিকে নজর দিতে পারেন নাই। আকবরই সর্বপ্রথম রাষ্ট্রের প্রশাসনিক নীতি নির্ধারণ করেন, কিন্তু তিনি প্রশাসনকে ঐশ্লামিক ধর্মনীতির প্রভাবাধীন করেন নাই। তিনি সকল ধর্মের প্রতিই সমান দৃষ্টি দিতেন এবং ধর্মে ও ধর্মের মধ্যে কোন পার্থক্য করিতেন না। রাষ্ট্রের সর্বোচ্চ পদগুলিতে তিনি অ-মুসলমানদের নিয়োগ করিয়াছিলেন। এমন কি, উলেমাদের ক্ষমতা খর্ব করিয়া তিনি নিজেই ধর্ম-সম্পর্কে মতামত দিতেন। এই সকল মতামতের অন্যতম প্রধান উল্লেখ্য হইল জিজিয়া করের অবসান। আবুল ফজলের মতে রাজপদ ছিল ভগবানের দান। এই পদাধিকারী সকল প্রজাকেই যদি সমান চক্ষে না দেখেন এবং কাহারো কাহারো প্রতি পুত্রের মত এবং কাহারো কাহারো প্রতি বিমাতৃ-সুলভ আচরণ করেন, তাহা হইলে তিনি সেই উচ্চপদের উপযুক্ত নহেন। আকবর আবুল ফজল এর সংজ্ঞা অনুসারে শ্রেষ্ঠ সম্রাট ছিলেন।

বাবর ও হুমায়ুনের প্রশাসনের প্রতি নজর দিবার সুযোগের অভাব

আকবরের ধর্ম-নিরপেক্ষ শাসন

আকবরের সকলের প্রতি সমব্যবহারের নীতি অনুসরণ

---

* "It is true that Muslim Kings, mostly of foreign extraction, sat on Indian thrones for six or seven centuries. But they could only do so because their enthronement was not the enthronement of "Muslim rule", had it been otherwise, they could not have lasted for a single generation. Prof. Habib, *Medieval India Quarterly*, p. 5, Also Tara Chand, *History of the Freedom Movement in India*. vol. I. p. 111.

পরবর্তী বাদশাহ্‌দের আমলে আকবরের নীতি পরিত্যক্ত

পরবর্তী বাদশাহ্ জাহাঙ্গীর হইতে শুরু করিয়া ঔরংজেব অবধি সকলেই আকবরের উদার প্রশাসনিক নীতি অনুসরণ করেন নাই। ঔরংজেব আকবরের নীতির সম্পূর্ণ বিপরীত প্রশাসনিক নীতি চালু করিয়াছিলেন।

এইখানে উল্লেখ করা প্রয়োজন যে, মুঘল বাদশাহ্‌গণ সুলতানী আমলের সুলতানদের ন্যায় খলিফার প্রতিনিধি হিসাবে শাসনকার্য পরিচালনা করিতেন না। তাঁহাদের রাষ্ট্র-ধারণা ছিল পারসিক রাষ্ট্র-ধারণার অনুসরণ।

মুসলমান রাষ্ট্রের আইন প্রণয়নের কোন ক্ষমতা ছিল না। হজরত মহম্মদ কর্তৃক প্রদত্ত আইনের পর আর কোন নূতন আইন সংযোজন করা সম্ভব ছিল না। মুজাহিদ অর্থাৎ মুসলমান ধর্মজ্ঞানীদের মধ্যে ধর্মীয় আইন সংক্রান্ত বিভেদ দেখা দিলে আকবর নিজ অভিমত সিদ্ধান্ত হিসাবে চালু করিবার হুকুম দিতেন।

ঐশ্লামিক আইন—কোরান ও হাদিত

হিন্দুদের আইন-কানুন রঘুনন্দন, মিত্র মিশ্র প্রভৃতি শাস্ত্রজ্ঞ পণ্ডিতদের টীকার উপর নির্ভরশীল ছিল। ঐশ্লামিক আইনশাস্ত্র কোরান ও হাদিত হইতে গৃহীত হইয়াছে। এইগুলিতে ব্যক্তিগত, সামাজিক, দেওয়ানি, ফৌজদারী, শাসনতান্ত্রিক, সর্বপ্রকার আইনের উল্লেখ আছে। বিবাহ, সম্পত্তি বিষয়ে ঐশ্লামিক আইন অত্যন্ত দৃঢ় এবং কঠোর। মুসলমান-অ-মুসলমান বিবাহ ঐশ্লামিক আইনে স্বীকৃত।

বিচার-ব্যবস্থা

বিচারের ক্ষেত্রে মহকুমা, জেলা, প্রদেশ প্রভৃতিতে ক্রমপর্যায়ে কাজি বিচারের ভারপ্রাপ্ত ছিলেন। সর্বোপরি ছিলেন প্রধান কাজি (কাজি-উল-কাজাত)। সর্বশেষ পর্যায়ে বাদশাহের সম্মুখে বিচারপ্রার্থী হওয়া যাইত।

মুঘল শাসনব্যবস্থায় তিনটি সুস্পষ্ট প্রভাব পরিলক্ষিত হয়। একটি হইল মোঙ্গল প্রভাব।

মুঘল প্রশাসনে মোঙ্গল, ইরানীয ও ভারতীয় প্রভাব

সামরিক সংগঠন, এবং সেনাবাহিনীর স্তর-বিন্যাসে মোঙ্গল প্রভাবের সুস্পষ্ট ছাপ দেখা যায়। প্রশাসনিক ব্যবস্থায়, শিক্ষা, সংস্কৃতি, রাজসভার মর্যাদা, শিল্পকলা, শিল্পজ্ঞান প্রভৃতিতে ইরানীয় প্রভাব এবং অর্থনৈতিক প্রশাসন ও ভূমি-রাজস্ব ব্যাপারে ভারতীয় প্রভাব পরিলক্ষিত হয়।

**সমাজ (Society)ঃ** ভারতের সমাজ-সংগঠন চিরকালই এক অতিশয় জটিল ব্যবস্থা। চিরাচরিত ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র—এই চারি শ্রেণী ভিন্ন বহু সংখ্যক উপ-শ্রেণী, সংকর শ্রেণীর উদ্ভব সমাজ-সংগঠনকে জটিলতর করিয়া তুলিয়াছে। হিন্দু সমাজে শ্রেণী বা জাতি, জন্ম, পেশা, বিবাহ-সম্পর্ক খাদ্য-পানীয় গ্রহণ, এই ধরনের নানা প্রকার কারণে নির্ণীত হইত।

হিন্দু সমাজ-সংগঠনের জটিলতা

স্বভাবতই হিন্দু সমাজের জাতি-প্রথা সম্পর্কে বহু গ্রন্থাদি রচিত হইলেও সেই সম্পর্কে সুস্পষ্ট এবং সম্পূর্ণ বিবরণ পাওয়া সম্ভব হয় নাই। হিন্দু জাতি বিভাগ মোটামুটি একই রূপ থাকিলেও তাহাতে আঞ্চলিক বৈশিষ্ট্য বা তারতম্য পরিলক্ষিত হয়।

উপদলের অস্তিত্ব জটিলতা বৃদ্ধির কারণ

হিন্দু সামাজিক সংগঠনের জটিলতা উপদলগুলি আরও জটিল করিয়া দিয়াছে। বিভিন্ন উপদলের বিবাহের রীতি-নীতি, এক দলের সহিত অপর দলের বৈবাহিক সম্পর্ক স্থাপনের নিয়ম-

কানুন বা বাধা-নিষেধ, পারস্পরিক খাওয়া-দাওয়া করিবার বিধি-ব্যবস্থা, বিভিন্ন দলের আপেক্ষিক সামাজিক মর্যাদা সমস্ত কিছু মিলিয়া সমাজ-ব্যবস্থার জটিলতা বহুগুণে বাড়াইয়া দিয়াছে। মূলত একই জাতি-সম্ভূত হইয়াও উপদলীয় স্বার্থ কোন কোন ক্ষেত্রে বিচ্ছিন্নতা আনিয়াছে। যেমন, জয়পুরের কচ্ছয়াইওয়া, যোধপুরের রাঠোর, উদয়পুরের শিশোদিয়া—এই তিনটি প্রধান রাজপুত জাতি উপদল, পারস্পরিক বিদ্বেষ ও মর্যাদার প্রতিযোগিতায় অন্ধ হইয়া মুঘল বা মারাঠাদের অধীন থাকিতে প্রস্তুত হইয়াছিল। তথাপি ঐক্যবদ্ধ জাতি হিসাবে সংগঠিত হইতে তাহারা রাজী ছিল না।

উপদলীয় বিদ্বেষ বিচ্ছিন্নতার সহায়ক

অষ্টাদশ শতকের বহু পূর্বেই মুসলমানদের ভারতবর্ষে আগমন হিন্দু সমাজকে একদিকে যেমন অধিকতর রক্ষণশীল করিয়া তুলিয়াছিল, অপর দিকে মুঘল সম্রাটদের আমলে বিশেষভাবে, এবং কাশ্মীরে, হিন্দু-মুসলমান বৈবাহিক সম্পর্ক স্থাপনের পথও উন্মুক্ত করিয়াছিল। ইহা ভিন্ন, হিন্দুদের যে-অংশ ইসলাম ধর্মে ধর্মান্তরিত হইয়াছিল উহা "নৌ-মুসলমান" অর্থাৎ নূতন মুসলমান নামে অভিহিত হইত। মুসলমান সম্প্রদায়ের মধ্যেও উপদলীয় মুসলমানদের অস্তিত্ব মুসলমান সামাজিক সংগঠনের জটিলতার কারণ হইয়া দাঁড়াইয়াছিল। ঐশ্লামিক ধর্মনীতি অনুসারে মুসলমানদের মধ্যে একাধিক জাতি অর্থাৎ জাতিভেদ প্রথা থাকা নিষিদ্ধ ছিল, কিন্তু বাস্তব ক্ষেত্রে এই ধরনের ব্যবধান অষ্টাদশ শতক এবং উহার পূর্ববর্তী কালেও বিদ্যমান ছিল। উদাহরণস্বরূপ বলা যাইতে পারে, সৈয়দ বংশ আরব এবং মধ্য-এশিয়ার মুঘলদের বংশসম্ভূত বলিয়া দাবি করিতেন। বস্তুত মুসলমানদের মধ্যে সৈয়দগণ বিশেষ মর্যাদার অধিকারী ছিলেন। হিন্দুদের ন্যায় মুসলমান সমাজেও "শরিফ" ( Noble ) এবং "রাধিল" ( ignoble ) এই দুই শ্রেণী ছিল। শেষোক্ত শ্রেণী প্রধানত ধর্মান্তরিত হিন্দুদের লইয়া গঠিত ছিল। ইহা ভিন্ন, পেশাগত শ্রেণী যেমন জোলা, ভিস্তি, কসাই, লালবেগী প্রভৃতি মুসলমান সমাজের নিম্নস্তরে ছিল।

মুসলমানদের আগমন : হিন্দু সমাজের রক্ষণশীলতা বৃদ্ধি : হিন্দু-মুসলমান বৈবাহিক সম্পর্ক স্থাপন

মুসলমান সামাজিক সংগঠন

সর্বশেষে উল্লেখ করা প্রয়োজন ভারতবাসী বলিতে অষ্টাদশ শতকে হিন্দু, মুসলমান উভয় সমাজকেই বুঝায়, সেই বিষয়ে সন্দেহ নাই। কিন্তু এই দুই শ্রেণী এক ঐক্যবদ্ধ জাতি ( nation ) বলিতে যাহা বুঝায় তাহা তখন গড়িয়া উঠে নাই।

ঐক্যবদ্ধ ভারতীয় জাতি ( Nation ) গড়িয়া উঠে নাই

সমাজ-জীবনের কেন্দ্রস্থল ছিল গ্রাম। গ্রামের অধিবাসীরা সাধারণত উচ্চ শ্রেণী অর্থাৎ ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শরিফ, কৃষক, শ্রমিক এবং অন্ত্যজ শ্রেণী ও রাধিল ( নিচ মুসলমান শ্রেণী ) এই বিভিন্ন শ্রেণীতে বিভক্ত ছিল। অবশ্য এই কয়টি শ্রেণীই যে গ্রামে বসবাস করিত এমন নহে, আরও বিভিন্ন উপশ্রেণী, উপদলীয় লোকও বসবাস করিত। মোটামুটি ভাবে একটি গ্রামে সাধারণত পনর হইতে কুড়িটি ভিন্ন ভিন্ন শ্রেণীর লোকের বাস ছিল।

গ্রাম সমাজ-জীবনের কেন্দ্রস্থল

গ্রামবাসীর সামাজিক, অর্থনৈতিক, শিক্ষা, ধর্ম প্রভৃতি নানাবিধ বিষয়ে কর্তব্য সম্পাদন

গ্রামবাসীর কার্যকলাপের মধ্যে নিজ নিজ শ্রেণী বা জাতির নিয়ম শৃঙ্খলা বজায় রাখা, নানাবিধ ধর্মাচরণ করা, কৃষি, কুটিরশিল্প প্রভৃতি অর্থনৈতিক কার্যকলাপ, মহাজন প্রথায় অর্থ লগ্নির ব্যবস্থা। উদ্‌বৃত্ত ফসল গ্রামের বাহিরে চালান দেওয়া, টুল, মক্তব পরিচালনার মাধ্যমে শিক্ষার ব্যবস্থা করা প্রভৃতি।

স্বয়ংসম্পূর্ণ গ্রাম

**অর্থনীতি** ( Economy ): অষ্টাদশ শতকে ভারতের অর্থনৈতিক চিত্রাঙ্কনে সর্বপ্রথমেই উল্লেখ করা প্রয়োজন যে, তখনকার গ্রাম মাত্রেই ছিল অর্থনীতির দিক দিয়া স্বয়ংসম্পূর্ণ। কৃষি, গ্রামের প্রয়োজনীয় জিনিসপত্রের উৎপাদনের উপযুক্ত কুটিরশিল্প ব্যবস্থা, উদ্‌বৃত্ত ফসল অন্যত্র চালান দেওয়া প্রভৃতি অর্থনৈতিক কর্তব্যকার্যের মাধ্যমে গ্রামগুলি ছিল স্বয়ংসম্পূর্ণ।

ভারতে নগর ও শহরের প্রাচুর্য

গ্রাম-প্রধান ভারতবর্ষে সেই যুগে অর্থাৎ অষ্টাদশ শতকে নগর, শহরের অভাব ছিল না। কিন্তু এই সকল নগর, শহরের সামান্য অংশই শিল্প ও বাণিজ্যের কেন্দ্র হিসাবে গড়িয়া উঠিয়াছিল। অধিকাংশ গড়িয়া উঠিয়াছিল গ্রাম হইতে ক্রম-বিবর্তনের মাধ্যমে। আকবরের আমলে ১২০টি নগর এবং ৩২০০টি শহর ছিল। দিল্লী সমসাময়িক কালের ফ্রান্সের রাজধানী প্যারিস নগরীর সহিত তুলনীয় ছিল এবং আগ্রা জনসংখ্যার দিক দিয়া লণ্ডন শহর অপেক্ষাও বৃহত্তর ছিল। কিন্তু ইওরোপীয় নগর-শহরের ন্যায় ভারতীয় নগর-শহরে স্বাধীন, স্বতন্ত্র ব্যবসায়ী সমাজ গড়িয়া উঠে নাই। অষ্টাদশ শতকে পুনঃ-পুনঃ যুদ্ধ-বিগ্রহ, বিদেশী আক্রমণ প্রভৃতির ফলে উত্তরে লাহোর, দিল্লী, আগ্রা, মথুরা এবং দক্ষিণে দাক্ষিণাত্য বিধ্বস্ত হইয়া গিয়াছিল। কিন্তু ইওরোপীয়দের আগমনের ফলে ব্যবসায়-বাণিজ্যের যে-উন্নতি হইয়াছিল তাহাতে এই অর্থনৈতিক দুরবস্থা বহুলাংশে দূরীভূত হইয়াছিল। ইওরোপীয় ব্যবসায়ীরা ভারতীয় জিনিসপত্র কিনিবার ফলে সোনা, রূপা যাহা ভারতে আসিয়াছিল তাহাতে ভারতের শিল্পের পুনরুজ্জীবন ঘটিয়াছিল।

অষ্টাদশ শতকে অর্থনৈতিক বিপর্যয়—ইওরোপীয় বণিকদের আগমনে বহুলাংশে দূরীভূত

শিল্পোৎপাদনে গ্রাম ও নগর-শহরের সমগুরুত্ব

ভারতের শিল্প, কলা যাহা সমাজের উচ্চ শ্রেণীর প্রয়োজন মিটাইত, তাহা কেবল শহরেই উৎপন্ন হইত এমন নহে। এইগুলি গ্রাম ও নগর-শহরে উভয় স্থানেই উৎপন্ন হইত। কোন কোন জিনিস আবার কোন কোন গ্রামে বা শহরে উৎপন্ন হইত। কোন কোন গ্রাম মসলিন, সূক্ষ্ম সুতীবস্ত্র প্রভৃতি উৎপাদনে বিশেষ পারদর্শিতা অর্জন করিয়াছিল। রেশমী কাপড়, সোনালী ও রূপালী সুতা উৎপাদনে কয়েকটি কেন্দ্র বিশেষত্ব অর্জন করিয়াছিল।

ভারতীয় ব্যবসায়ীদের বিদেশে বাণিজ্য-কেন্দ্র স্থাপন

ভারতীয় বণিকগণ ভারতে উৎপন্ন সামগ্রী বিক্রয়ার্থ পারস্য উপসাগর ও লোহিত সাগর অঞ্চল এবং কান্দাহার, কাবুল, বখ্, বুখারা, খাসগড়, মধ্য-এশিয়া, আফগানিস্তান, শিরাজ, ইস্‌পাহান, রাশিয়া, ইরান প্রভৃতি দেশে ব্যবসায়-কেন্দ্র স্থাপন করিয়াছিল।*

* Hamilton, *Problems of Middle East*, p. 62

গ্রামাঞ্চলের শিল্প দ্রব্যাদি গ্রামের কৃষক শ্রেণীই কৃষিকার্যের উদ্বৃত্ত সময়ে উৎপাদন করিত। গ্রামের শিল্পোৎপাদনে স্বয়ংসম্পূর্ণতার উল্লেখ পূর্বেই করা হইয়াছে।

গ্রামের শিল্পোৎপাদন কৃষকগণ উদ্বৃত্ত সময়ে করিত

শহরাঞ্চলে কারখানা নামে উৎপাদন-কেন্দ্র স্থাপিত হইয়াছিল। এইগুলি সমাজের উচ্চতম শ্রেণী, বাদশাহ্, আমীর-ওমরাহ্, প্রভৃতির প্রয়োজনীয় সামগ্রী প্রস্তুত করিত।

কারখানা

শিল্প কর্মীরা প্রায়ই দরিদ্র ছিল বলিয়া তাহাদিগকে উৎপন্ন সামগ্রীর দালালগণ দাদন অর্থাৎ অগ্রিম অর্থ দিত এবং তাহার বিনিময়ে উৎপন্ন সামগ্রী লইয়া যাইত। ইহাতে প্রকৃত উৎপাদন অর্থাৎ প্রস্তুতকারক বা মজুর স্বভাবতই উৎপন্ন সামগ্রীর উপযুক্ত মূল্য হইতে বঞ্চিত হইত।

দালাল শ্রেণী ও দাদন-প্রথা

ভারতীয় বণিক সম্প্রদায় বলিতে ব্যবসায়ী, মহাজন এবং ঋণদানের প্রতিষ্ঠানগুলির সহিত সম্পৃক্ত ব্যক্তিবর্গকে বুঝাইত। ইহা ভারতীয় মধ্যবিত্ত শ্রেণী হিসাবে পরিগণিত হইত। ইহাদের অনেকেই বাণিজ্য-বন্দরে তাহাদের কর্মকেন্দ্র স্থাপন করিত।

বণিক-সম্প্রদায়

উৎপন্ন সামগ্রীর মধ্যে সূতীবস্ত্র, রেশমী সূতা ও বস্ত্র, ধাতু-নির্মিত দ্রব্যাদি যেমন লোহা, ইস্পাত, তামা, কাঁসা, সোনা, রূপা প্রভৃতি দিয়া তৈরী নানাবিধ সামগ্রী, অলঙ্কার প্রভৃতি, নীল, তামাক, আফিং প্রভৃতি কৃষিজাত সামগ্রী ; খনিজ দ্রব্যের মধ্যে লবণ, হীরা, টিন, সোরা প্রভৃতি উৎপন্ন সামগ্রীর মধ্যে প্রধান হিসাবে উল্লেখ করা যাইতে পারে।

উৎপন্ন সামগ্রী

সূতীবস্ত্র উৎপাদনের প্রধান কেন্দ্রগুলি ছিল ঢাকা, বারাণসী, আগ্রা, মুলতান, বুরহানপুর, লাহোর, আহ্‌ম্মদাবাদ, পাটনা, বরোদা, ভারুচ, সুরাট প্রভৃতি। রেশম দ্রব্য, পশমী সামগ্রী, শন, পাট প্রভৃতি প্রধানত বাংলাদেশে উৎপন্ন হইত।

উৎপাদনের কেন্দ্রসমূহ

অন্তর্দেশীয় ও বিদেশীয় বাণিজ্য প্রধানত জলপথেই পরিচালিত হইত। এজন্য প্রয়োজন হইত নৌকা এবং সমুদ্রগামী বাণিজ্যপোতের। নৌকা নির্মাণের প্রধান কেন্দ্র ছিল ঢাকা, এলাহাবাদ, লাহোর, মসুলিপত্তনম্, কালিকট, পুলিকট, বেসিন, সুরাট ও গোয়া। সমুদ্রপোত নির্মাণে ভারতবর্ষ ইওরোপীয় দেশগুলি হইতেও অগ্রসর ছিল, এ-কথা পার্কিনসন নামক ইতিহাস গ্রন্থ প্রণেতা উল্লেখ করিয়াছেন।* সমুদ্রপোত গোয়া, বেসিন, সুরাট, মসুলিপত্তনম্, সাতগাঁও, ঢাকা ও চট্টগ্রামে নির্মিত হইত।

সমুদ্রপোত নির্মাণ-কেন্দ্রসমূহ

অষ্টাদশ শতকে ভারতবর্ষ বিদেশ হইতে কাঁচা রেশম, হাতীর দাঁত, সীসা, কচ্ছপের খোলা, প্রবাল, টিন, জিঙ্ক, পারদ, সোনা, রূপা, তামা আমদানি করিত। রপ্তানি করিত সূক্ষ্ম সূতীবস্ত্র, রেশমী বস্ত্র, মসলা, নীল, চিনি, ঔষধ, মূল্যবান পাথর এবং নানা ধরনের অপরাপর মূল্যবান সামগ্রী।

আমদানি

রপ্তানি

* Parkinson, *Trade of the Eastern Seas*, p. 50

**শিক্ষা, শিল্প, সাহিত্য ও সংস্কৃতি (Education, Art, Literature and Culture) :** অষ্টাদশ শতকে হিন্দু ও মুসলমান উভয় শিক্ষা-ব্যবস্থাই ছিল অনগ্রসর এবং পাশ্চাত্য জগতে বিজ্ঞানের অগ্রসরতা সম্পর্কে তাহাদের কোন ধারণা এমন কি, ঔৎসুক্যও ছিল না। অথচ মধ্যযুগের অন্ধকার হইতে মুক্তি পাইবার উপায় হিসাবে পাশ্চাত্য জগৎ ভারতীয় গণিত, বীজগণিত, জ্যামিতি, জ্যোতির্বিদ্যা, জ্যোতিষ প্রভৃতি নানা শাস্ত্র সম্পর্কে জ্ঞানের ব্যবহার করিয়াছিল। অনুরূপ মুসলমানের মধ্যেও গ্রীক ও ভারতীয় বিজ্ঞান সম্পর্কে যথেষ্ট উন্নত জ্ঞান ছিল। চিকিৎসাশাস্ত্রে, রসায়নশাস্ত্রে আরবের মুসলমানগণ যথেষ্ট জ্ঞান সঞ্চয় করিয়াছিল। মুসলমানদের নিকট হইতে লব্ধ বিভিন্ন বিজ্ঞান সম্পর্কে পঠন-পাঠন ইওরোপীয় যথা, ইতালীয়, স্পেনীয়, ফরাসী প্রভৃতি খ্রীষ্টান বিশ্ববিদ্যালয়ে ব্যাপকভাবে চলিতেছিল। অথচ সেই সময়ে অর্থাৎ অষ্টাদশ শতকে ভারতীয় মুসলমান ও হিন্দু সম্প্রদায় তাহাদের সেই সকল জ্ঞান-বিজ্ঞানের আলোচনা ত্যাগ করিয়া কেবল ধর্ম-ভিত্তিক শিক্ষা অর্থাৎ টোল ও মক্তবের পড়াশুনায় সীমাবদ্ধ রাখিয়াছিল। ঊনবিংশ শতকের পূর্বাবধি পাশ্চাত্যের শিক্ষা, জ্ঞান-বিজ্ঞানের প্রসারের কোন ব্যবস্থা ভারতে শুরু হয় নাই।

অনগ্রসর শিক্ষা-ব্যবস্থা

পূর্বেকার হিন্দু ও মুসলমান জ্ঞান-বিজ্ঞানের পঠন-পাঠন বিস্মৃত

হিন্দুদের টোল, মুসলমানদের মক্তব—শিক্ষা-ব্যবস্থা

অষ্টাদশ শতকের ভারতীয় শিক্ষা-ব্যবস্থার লক্ষণীয় বিষয় ছিল উহার সাম্প্রদায়িক পঠন-পাঠন। হিন্দুদের শিক্ষা ছিল সংস্কৃত-ভিত্তিক। ইহার মাধ্যমে দর্শন, মীমাংসা, তর্কশাস্ত্র, জ্যোতিষ, ব্যাকরণ, চিকিৎসা প্রভৃতি শিক্ষা দেওয়া হইত। কিন্তু সাধারণত ব্রাহ্মণরাই এই সুযোগ গ্রহণ করিত। অপর শিক্ষা-ব্যবস্থায় কেবল দৈনন্দিন জীবনের হিসাবপত্র রাখা ও ব্যবসায়-বাণিজ্যের প্রয়োজনীয় হিসাব রাখা প্রভৃতি শিক্ষার ব্যবস্থা ছিল। মুসলমান সম্প্রদায়ের মধ্যেও অনুরূপ মাদ্রাসা-মক্তবে আরবী, ফার্সী শিক্ষা দেওয়া হইত। সাধারণ লোকের জন্য সামান্য হিসাবপত্র জানিবাব জন্য প্রাথমিক শিক্ষার ব্যবস্থা ছিল। সরকারী চাকরি গ্রহণেচ্ছুদের ফার্সী ভাষা ভালভাবে শিক্ষা করিতে হইত। হিন্দু এবং মুসলমান উভয় সম্প্রদায়ের লোকই এই ধরনের শিক্ষা গ্রহণ করিত।

সম্প্রদায়-ভিত্তিক শিক্ষা

অষ্টাদশ শতকের মানসিক প্রসার ও উৎকর্ষের পরিচয় পাওয়া যায় সেই যুগের শিল্প, স্থাপত্য ও সাহিত্যে। ঔরংজেবের রাজত্বকালের পূর্বাবধি শিল্প ও স্থাপত্য-কর্মে মুঘল বাদশাহদের অবদান অদ্যাবধি দর্শকের বিস্ময় উৎপাদন করিয়া থাকে। কিন্তু ঔরংজেবের সময় হইতে এই বিষয়ে উৎসাহ দেওয়া বন্ধ হইয়া যায়। অষ্টাদশ শতকে সেই কারণে শিল্পকলা ও স্থাপত্য-কার্যের যাহা কিছু নিদর্শন পাওয়া যায়, সে-সকলই প্রাদেশিক শাসনকর্তাদের উৎসাহে সম্পন্ন হইয়াছিল। অযোধ্যার নবাবদের অবদান এ-বিষয়ে বিশেষ উল্লেখযোগ্য। কিন্তু ঔরংজেবের আমল হইতেই স্থাপত্য-শিল্পের উৎকর্ষে যে-অবনতি ঘটিতে শুরু হইয়াছিল অষ্টাদশ শতকে তাহা অত্যন্ত সুস্পষ্ট হইয়া উঠে। চিত্রশিল্প

শিল্পকলা ও স্থাপত্য

ঔরংজেবের রাজত্বকাল হইতে স্থাপত্য ও চিত্র-কলার অবনতি

যাহা শাহ্জাহানের পৃষ্ঠপোষকতায় সমৃদ্ধ হইয়া উঠিয়াছিল তাহা পরবর্তী কালে বিশেষভাবে ঔরংজেবের গোঁড়ামির ফলে যেভাবে বাধাপ্রাপ্ত হইয়াছিল তাহাতে ক্রমেই অতিশয় দুর্বল এবং শিল্প-কৌশলে নিম্নমানের হইয়া পড়িয়াছিল। দিল্লী হইতে দূরবর্তী অঞ্চলে যেখানে বৈদেশিক আক্রমণের সর্বনাশাত্মক ফলাফল বা কেন্দ্রীয় সরকারের অর্থাৎ দিল্লীর বাদশাহের গোঁড়ামির আওতার বাহিরে ছিল, সেই সকল অঞ্চলে চিত্রশিল্প উহার বলিষ্ঠ শিল্প-শৈলী বজায় রাখিতে সমর্থ হইয়াছিল।

সাম্রাজ্যের দূরবর্তী অঞ্চলে চিত্রশিল্পের উৎকর্ষ বিদ্যমান

সাহিত্য হইল সমাজের দর্পণস্বরূপ। সমাজের পরিবর্তন সাহিত্যেই বিধৃত হয়। সমাজের মানুষের আশা-আকাঙ্ক্ষা, সুখ-দুঃখ, আলো-অন্ধকার সাহিত্যে প্রতিফলিত হইয়া থাকে। সঙ্গীতও অনুরূপ সমাজের মানুষের অন্তস্তলের গভীর অনুভূতি প্রকাশের সহায়ক। মুঘল আমলে এই সকল ক্ষেত্রেই সমৃদ্ধি আসিয়াছিল। দিল্লী, গোয়ালিওর, আগ্রা প্রভৃতি অঞ্চলকে কেন্দ্র করিয়া আমীর খসরু, তানসেন, বৈজু, আবুল ফজল প্রভৃতির উদ্ভব ঘটিয়াছিল। কিন্তু সরকারী পৃষ্ঠপোষকতা যখনই হ্রাস পাইতে লাগিল, তখন হইতেই এই সকল ক্ষেত্রে এক অবনতি পরিলক্ষিত হইতে লাগিল। উর্দু ও হিন্দি সাহিত্যে এই অবনতি অত্যন্ত সুস্পষ্ট হইয়া উঠিল। কিন্তু অষ্টাদশ শতকে উত্তর-ভারতে ব্রিটিশ শাসন প্রসারিত হইবার ফলে উর্দু ভারতের সর্বত্র ছড়াইয়া পড়িল। মুসলমান, হিন্দু সকলেই উর্দু ভাষাকেই সাংস্কৃতিক ও সামাজিক আদান-প্রদানের মাধ্যম হিসাবে ব্যবহার করিত। এই সময়ে যে-সাহিত্য রচিত হইয়াছিল, তাহাতে সমসাময়িক সমাজের যাবতীয় দুর্দশার চিত্র স্বভাবতই সুস্পষ্ট হইয়া উঠিয়াছিল। হতাশা ও নৈরাশ্যের অন্ধকার যেন সেই সাহিত্য-কীর্তিকে আচ্ছাদিত করিয়া রাখিয়াছিল। এই অবস্থা হইতে মুক্তির উপায় হিসাবে উর্দু ও হিন্দি সাহিত্যিকগণ বাস্তববাদিতা ত্যাগ করিয়া কল্পনাজগতের অর্থাৎ রোমান্টিসিজমের সৃষ্টি করিতে লাগিলেন। তাঁহাদের শব্দ-যোজনা, তাঁহাদের সীমাহীন কল্পনার জগৎ উর্দু ও হিন্দি ভাষাকে এক অতি সুন্দর, অভিনব রূপ দান করিল। উর্দু সাহিত্যিকদের মধ্যে সৌদা, মীর, মোমিন এবং গালিবের নাম বিশেষ উল্লেখ্য। হিন্দি ও উর্দু ভিন্ন উত্তর ও দক্ষিণ-ভারতের সাহিত্য ক্ষেত্রেও এক অবনতির যুগ অষ্টাদশ শতকে দেখিতে পাওয়া যায়। বাংলা সাহিত্যেও প্রাচীন সাহিত্য-রীতিরই এক দুর্বল অনুকরণ ঐ সময়ে পরিলক্ষিত হয়।

মুঘলযুগে সাহিত্যের উৎকর্ষ

অষ্টাদশ শতকে সাহিত্যের ক্ষেত্রে নৈরাশ্য ও হতাশা

রোমান্টিসিজমের উদ্ভব

উর্দু, হিন্দি ও অপরাপর আঞ্চলিক ভাষার অবনতি

---

অধ্যায় ৫

# আধুনিক যুগের সূচনা

## ( Beginning of The Modern Period )

"আনিল বণিকলক্ষ্মী সুরঙ্গপথের অন্ধকারে
রাজসিংহাসন।
বঙ্গ তারে আপনার গঙ্গোদকে অভিষিক্ত করি
নিল চুপে চুপে—
* * *
বণিকের মানদণ্ড দেখা দিল পোহালে শর্বরী
রাজদণ্ডরূপে॥"

—রবীন্দ্রনাথ

**আধুনিক যুগ ( Modern Period ):** স্তিমিতপ্রায় মুঘল সাম্রাজ্য যে-দিন শ্মশানশয্যা রচনা করিয়া যবনিকার অন্তরালে আত্ম-অপসরণে উদ্যত, স্পর্ধিত মুঘল সাম্রাজ্যের রাজদণ্ড যে-দিন ধূল্যবলুণ্ঠিত, সেইদিন এক অপ্রত্যাশিত ঘটনাচক্রেই ইংরাজ বণিক-সম্প্রদায় ঐ রাজদণ্ড শিথিল মুঘল-মুষ্টি হইতে হস্তগত করিয়া বিশাল ভারতের কোটি কোটি নরনারীকে এক নূতন পরাধীনতার শৃঙ্খলে আবদ্ধ করিবার সুযোগ লাভ করিয়াছিল। তদানীন্তন ভারতবাসীর রাজনৈতিক ঔদাসীন্য ও অনৈক্যের শাস্তিস্বরূপ প্রায় দুইশত বৎসর ধরিয়া ইংরাজগণ অপ্রতিহতভাবে ভারতের বুকে শাসন ও শোষণ চালাইতে সক্ষম হইয়াছিল। ভারতের আধুনিক যুগের ইতিহাসের প্রথমাংশ সেই কারণে বণিকের মানদণ্ড রাজদণ্ডে পরিণতিরই ইতিহাস, বলা বাহুল্য। ব্রিটিশ সাম্রাজ্যবাদ প্রধানত বাণিজ্য-বিস্তারের সূত্র ধরিয়াই প্রসারলাভ করিয়াছিল।

*ইংরাজ বণিক-সম্প্রদায় কর্তৃক মুঘল সাম্রাজ্যের পতনের সুযোগ গ্রহণ : বণিকের মানদণ্ড রাজদণ্ডে পরিণত*

দীর্ঘকালব্যাপী ইংরাজ শাসনে ভারতের জাতীয় জীবনের প্রতি স্তরে দেখা দিল এক বিরাট পরিবর্তন। পর-সম্পদলোভী ইংরাজ বণিকদের প্রতিযোগিতায় ভারতীয় শিল্পগুলির অপমৃত্যু ঘটিল। ভারতীয় অর্থনীতির ভিত্তিস্বরূপ স্বয়ংসম্পূর্ণ গ্রামগুলি হইয়া পড়িল পরমুখাপেক্ষী। যান্ত্রিক সভ্যতার সংস্পর্শে আসিবার এবং রেলপথ প্রভৃতি স্থাপনের ফলে একদিকে যেমন গ্রাম্য জীবনের স্বাতন্ত্র্য ও স্বয়ংসম্পূর্ণতা বিনাশপ্রাপ্ত হইল, অপরদিকে তেমনি মধ্যবিত্ত-সম্প্রদায়ভিত্তিক এক নূতন অর্থনৈতিক কাঠামো গড়িয়া উঠিল। কিন্তু যে-বিষ প্রাণনাশ করে, উহাতেই আবার বিষক্ষয়ের ঔষধ নিহিত থাকে। ইংরাজ শাসনের ক্ষেত্রেও এই উক্তির সত্যতা প্রমাণিত হইল। পাশ্চাত্য শিক্ষায় শিক্ষিত মধ্যবিত্ত সম্প্রদায়ের মধ্যে ক্রমে দেখা দিল এক নব-চেতনা বা জাগরণ। সমাজ-সংস্কার, কুসংস্কার হইতে মুক্তির আগ্রহ, জাতীয় আন্দোলন প্রভৃতি বিভিন্ন দিকে এই নব-চেতনা প্রকাশলাভ করিল। বাংলাদেশ ও বাঙালী জাতি হইল এই নব-জাগরণের অগ্রদূত।

*ইংরাজ শাসনে ভারতের জাতীয় জীবনে পরিবর্তন*

*জাতীয় আন্দোলন*

ইহার পর বহু বাধা-বিপত্তি, দুঃখ-দুর্দশা ও নানা ঘাত-প্রতিঘাতের মধ্য দিয়া ভারতের জাতীয় আন্দোলন সাফল্যের পথে অগ্রসর হইতে লাগিল। সাম্রাজ্যবাদের বিরুদ্ধে ভারতবাসীর আন্দোলনের অভিনবত্ব, ভারতবাসীর নিষ্ঠা ও ঐকান্তিকতা পৃথিবীর সকল অংশের নরনারীকে বিস্ময়াভিভূত করিল। এই আন্দোলনের শক্তিকে প্রতিহত করিবার ক্ষমতা ব্রিটিশ সাম্রাজ্যবাদেরও ছিল না। প্রধানত ভারতের জাতীয় কংগ্রেসের অহিংস আন্দোলনে ভারতের মুক্তি আন্দোলন জয়যুক্ত হইল। অবশ্য এ-বিষয়ে বিংশ শতাব্দীর প্রারম্ভে সন্ত্রাসবাদ, দ্বিতীয় মহাযুদ্ধের কালে নেতাজী সুভাষচন্দ্র কর্তৃক সংগঠিত আজাদ্ হিন্দ্ ফৌজ বা আই. এন্. এ , দ্বিতীয় মহাযুদ্ধের অব্যবহিত পরে ভারতীয় নৌসেনাদের বিদ্রোহ এবং আন্তর্জাতিক পরিস্থিতির চাপ প্রভৃতির উল্লেখযোগ্য দান রহিয়াছে, এ-কথা অনস্বীকার্য।

*স্বাধীনতা লাভে কংগ্রেস, সন্ত্রাসবাদ, আই. এন্. এ., নৌসেনাদের বিদ্রোহ, আন্তর্জাতিক পরিস্থিতি প্রভৃতির অবদান*

১৯৪৭ খ্রীষ্টাব্দের ১৫ই আগস্ট, প্রায় দুইশত বৎসরের পরাধীনতার পর ভারতবর্ষ ইংরাজ কবলমুক্ত হইল। কিন্তু ভারতে ব্রিটিশ সাম্রাজ্যবাদ মরিবার কালেও ভারতভূমিকে দ্বিখণ্ডিত করিয়া শেষ সর্বনাশটুকু সাধন করিয়া যাইতে ত্রুটি করিল না। ভারতবাসীর জাতীয় ঐক্য, সাংস্কৃতিক ও ভৌগোলিক ঐক্য উপেক্ষা করিয়া ভারতবর্ষকে সাম্প্রদায়িকতার এবং দ্বি-জাতিতত্ত্বের কৃত্রিম ভিত্তিতে দুই ভাগে ভাগ করা হইল। ব্রিটিশ সাম্রাজ্যবাদের ভস্মাবশেষ হইতে ভারত ও পাকিস্তান—এই দুইটি সার্বভৌম রাষ্ট্রের সৃষ্টি হইল। ভারতের জাতীয়তাবাদের অগ্রদূত, ধারক ও বাহক বাঙালী জাতিকে দ্বি-জাতিতত্ত্বের ভিত্তিতে ভাগ করিয়া পূর্ববঙ্গকে পাকিস্তানের অংশ হিসাবে 'পূর্ব-পাকিস্তান' নামকরণ করা হইয়াছিল। কিন্তু পঁচিশ বৎসরের অধিক এই কৃত্রিম ব্যবচ্ছেদ টিকিল না। জাতি, ভাষা, সংস্কৃতির ঐক্য ও ঐতিহ্যকে উপেক্ষা করিয়া যে-রাজনৈতিক ব্যবচ্ছেদ কার্যকর করা হইয়াছিল, পূর্ববঙ্গের বাঙালী তাহা যে অসম্ভব, এ-কথা প্রমাণ করিয়া দিয়াছেন। ৮৫ শতাংশ মুসলমান ধর্মাবলম্বী অধ্যুষিত পূর্ববঙ্গ পাকিস্তান হইতে স্বাধীন হইয়া গিয়া ধর্মের ভিত্তিতে দেশ-বিভাগের মূঢ়তা প্রমাণ করিয়া দিয়া স্বাধীন সার্বভৌম 'বাংলাদেশ' গড়িয়াছেন এবং ভারতের বাঙালীদের সহিত আত্মার বন্ধন পুনঃস্থাপন করিয়াছেন। পাকিস্তান হইতে স্বাধীন হইবার পূর্বে বাংলাদেশের অধিবাসিগণের অনেকে বাংলা ভাষা, সাহিত্য-সংস্কৃতি রক্ষার জন্য আন্দোলন করিয়া শহীদ হইয়াছেন। বাংলা ভাষা সাহিত্য-সংস্কৃতির ক্ষেত্রে বাংলাদেশের সাহিত্যসেবীদের অবদান অত্যন্ত প্রশংসনীয়। বাংলাদেশ পৃথক, সার্বভৌম রাষ্ট্র, কিন্তু রাজনৈতিক আদর্শ, সাংস্কৃতিক ঐতিহ্য, ধর্ম-নিরপেক্ষতা সকল দিক দিয়া উহা পশ্চিমবঙ্গ তথা ভারতের সহিত একাত্ম। পাকিস্তান বলিতে আজ একমাত্র 'পশ্চিম পাকিস্তানকে'ই বুঝায়।

*ব্রিটিশ সাম্রাজ্যবাদের শেষ আঘাত*

**আধুনিক যুগের ঐতিহাসিক উপাদান (Sources of Modern Indian History):** ভারতবর্ষের আধুনিক যুগের ইতিহাস রচনার উপাদানের অভাব নাই। পরন্তু উপাদানের প্রাচুর্য ঐতিহাসিককে কোন্‌টি ত্যাগ করিয়া কোন্‌টি গ্রহণ করা উচিত, সে-বিষয়ে কতকটা বিভ্রান্ত

*পাঁচ প্রকারের উপাদান*

করিয়া তোলে। এই সকল উপাদানকে প্রধানত পাঁচ ভাগে ভাগ করিয়া বিচার করা বাঞ্ছনীয়। যথা, (১) সরকারী কাগজপত্র, (২) সাধারণ ব্যক্তিবর্গের নিকট হইতে প্রাপ্ত সমসাময়িক দলিল, (৩) ইওরোপীয় বাণিজ্য-কুঠিতে প্রাপ্ত কাগজপত্রাদি, (৪) সমসাময়িক ভারতীয়দের রচনা ও (৫) ব্রিটিশ ঐতিহাসিকগণের রচনা।

(১) **সরকারী কাগজপত্র ( State Papers ) :** ভারতবর্ষের আধুনিক যুগের ইতিহাস রচনায় সরকারী কাগজপত্রের গুরুত্ব অত্যধিক, বলা বাহুল্য। অভ্যন্তরীণ এবং পররাষ্ট্রীয় বিষয়াদি সম্পর্কিত যাবতীয় কাগজপত্র এ-বিষয়ে অত্যন্ত সহায়ক।

সরকারী কাগজপত্রাদির গুরুত্ব

সরকারী কাগজপত্রের গুরুত্ব সম্পর্কে ফরাসী পর্যটক জ্যাকেমোঁ (Jaquemont)-এর উক্তি প্রণিধানযোগ্য। তিনি ১৮৩১ খ্রীষ্টাব্দে ভারতবর্ষ পর্যটনে আসিয়া তদানীন্তন সরকারী কার্যপদ্ধতি সম্পর্কে বলিয়াছিলেন যে, ভারতবর্ষের সরকার 'কাগজ-কলমের দ্বারা পরিচালিত'। জ্যাকেমোঁর এই মন্তব্য হইতে ঐ যুগের ইতিহাস রচনায় সরকারী কাগজপত্রাদির গুরুত্ব সহজেই অনুমেয়। ব্রিটিশ শাসনকালে সরকারী কাগজপত্রের প্রাচুর্য এত অধিক যে, সেগুলিকে সম্পূর্ণভাবে পাঠ করিয়া ঐ যুগের ইতিহাসের যাবতীয় তথ্য সংগ্রহ করা কোন কালেই সম্ভব হইবে কিনা সন্দেহ। ইস্ট ইণ্ডিয়া কোম্পানির বাণিজ্য প্রতিষ্ঠান যখন রাজনৈতিক প্রতিষ্ঠানে পরিণত হয়, সেই সময় হইতে নানাপ্রকারের নথিপত্র,

দিল্লীর মহাফেজ-খানায় রক্ষিত দলিলপত্রাদি

সরকারী কাগজপত্রাদি সঞ্চিত হইতেছিল। এগুলি ভারতবর্ষের আধুনিক যুগের ইতিহাস রচনার অমূল্য উপাদান সন্দেহ নাই। নূতন দিল্লীতে জাতীয় মহাফেজখানায় ( National Archives ) রক্ষিত কাগজপত্রাদি, পশ্চিমবঙ্গ, মাদ্রাজ, বোম্বাই, পুণা, লাহোর প্রভৃতি স্থানে রক্ষিত সরকারী দলিলপত্রাদি ঐ যুগের ইতিহাস রচনার অপরিহার্য মূল্যবান উপাদান।

পোর্তুগীজ, ফরাসী ও ওলন্দাজ মহাফেজ-খানায় রক্ষিত দলিলপত্রাদি

পোর্তুগীজ, ফরাসী ও ওলন্দাজ সরকারের মহাফেজখানায় রক্ষিত অনুরূপ দলিলপত্রাদিতেও ব্রিটিশ শাসনকালে ইওরোপীয় দেশগুলির সহিত ভারতবর্ষের যোগাযোগ ও আদান-প্রদানের নানাবিধ তথ্য পাওয়া যায়।

(২) **সাধারণ ব্যক্তিবর্গের নিকট হইতে প্রাপ্ত সমসাময়িক দলিলপত্রাদি ( Private Original Documents ) :** ব্রিটিশ শাসনকালে রাজনৈতিক বা অর্থনৈতিক কারণে

রাজনৈতিক ও অর্থ-নৈতিক কারণে আদান-প্রদান

ব্রিটিশ সরকারের সহিত বহু সংখ্যক পরিবারের আদান-প্রদান ও পত্র-বিনিময় চলিত। ঐ সকল কাগজপত্রাদি বহু পরিবারে এখনও পাওয়া যায়। এগুলি হইতেও বহু মূল্যবান ঐতিহাসিক তথ্য সংগ্রহ করা সম্ভব হয়। কিন্তু এযাবৎ এইরূপ দলিলপত্রের সাহায্য ঐতিহাসিকগণ তেমন গ্রহণ করেন নাই।

(৩) **ইওরোপীয় বাণিজ্য-কুঠিতে প্রাপ্ত কাগজপত্রাদি ( European Factory Papers ) :** পোর্তুগীজ, ওলন্দাজ, ফরাসী, দিনেমার প্রভৃতি

ইওরোপীয় বাণিজ্য-কুঠির কাগজপত্রাদি

ইওরোপীয় বণিকদের বাণিজ্য-কুঠির কাগজপত্রাদি হইতেও সমসাময়িক কালের ঐতিহাসিক, বিশেষভাবে সমসাময়িক বাণিজ্যিক ও অর্থনৈতিক তথ্যাদি সংগ্রহ করা যায়।

কতকটা অগ্রসর হইতে লাগিল। এ-দিকে জনসাধারণের চাপে সরকার ১৯১৬ খ্রীষ্টাব্দে একটি শিল্প কমিশন (Industrial Commission) স্থাপন করিলেন। এই কমিশনের রিপোর্টে বলা হইল ভারতের শিল্প-প্রচেষ্টায় সরকারকে সক্রিয়ভাবে উৎসাহ ও সাহায্য-সহায়তা দান করিতে হইবে। কেন্দ্রীয় ও প্রাদেশিক সরকারের শিল্প বিভাগ খুলিতে হইবে। শিল্প প্রশিক্ষণ, কারিগরি শিক্ষার প্রসার, শিল্পপ্রতিষ্ঠানগুলকে বৈজ্ঞানিক ও কারিগরি পরামর্শ দিয়া, অর্থসাহায্য দিয়া উন্নত করিয়া তোলাও প্রয়োজন। পরিবহন ব্যবস্থার উন্নতি সাধন পরিবহনের মাশুল প্রভৃতির ক্ষেত্রে শিল্পপ্রতিষ্ঠানগুলিকে বিশেষ সুযোগ দিবার কথাও সুপারিশ করা হইল। সরকার শিল্প কমিশনের রিপোর্ট (১৯১৮) গ্রহণ করিলেন এবং সেগুলি কার্যকর করিতে সচেষ্ট হইলেন। ১৯১৯ খ্রীষ্টাব্দের সংস্কার আইন দ্বারা প্রাদেশিক সরকারের হস্তান্তরিত বিষয়গুলির মধ্যে শিল্পকে অন্তর্ভুক্ত করা হইল।

শিল্প কমিশনঃ সুপারিশসমূহ

কিন্তু শিল্পোন্নয়নে সরকারী উৎসাহে শীঘ্রই ভাটা পড়িয়া গেল। যুদ্ধ শেষ হইলে শিল্পের উন্নতির ব্যাপারে ব্রিটিশ সরকারের স্বাভাবিকভাবেই ততটা উদ্যোগ রহিল না। এ-দিকে যাহা কিছু শিল্প গড়িয়া উঠিয়াছিল, বিদেশী সামগ্রীর প্রতিযোগিতায় সেগুলি অত্যন্ত অসুবিধাগ্রস্ত হইল। ভারতীয় শিল্পপ্রতিষ্ঠানগুলি সরকারের উপর শুল্কনীতি পরিবর্তনের জন্য দাবি জানাইলে একটি শুল্ক কমিশন নিয়োগ করা হইল। ইহার ফলে বিভিন্ন শিল্পকে সংরক্ষণ দেওয়া হইল। অর্থাৎ, বিদেশ হইতে আমদানিকৃত সামগ্রী যাহাতে ভারতে উৎপন্ন সামগ্রীকে প্রতিযোগিতায় হঠাইতে না পারে সেজন্য প্রতিযোগী সামগ্রীর উপর শুল্ক স্থাপন করিয়া দেশীয় শিল্পকে রক্ষা করিবার নীতি গৃহীত হইল। শুল্ক কমিশন অবশ্য 'বিচারমূলক সংরক্ষণ' (Discriminating Protection) নীতি গ্রহণের কথা সুপারিশ করিয়াছিলেন।

শুল্ক কমিশন

বিচারমূলক সংরক্ষণ

১৯১৮ হইতে ১৯৪৭ খ্রীষ্টাব্দ অবধি ভারতবর্ষের আধুনিক শিল্পগুলির মধ্যে সিমেন্ট, কয়লা, লোহা ও ইস্পাত, সুতীবস্ত্র, পাটজাত দ্রব্যাদি, কাগজ, চিনি, সালফিউরিক এ্যাসিড, দিয়াশলাই প্রভৃতির উল্লেখ করা যাইতে পারে।

বিভিন্ন শিল্প

# ভারতীয় প্রজাতন্ত্র
## ( Indian Republic )

**স্বাধীন ভারত ( Independent India ) :** প্রায় দুই শতাব্দীর ব্রিটিশ পরাধীনতা হইতে ১৯৪৭ খ্রীষ্টাব্দের ১৫ই আগস্ট ভারতবর্ষ স্বাধীনতা লাভ করে। কিন্তু ব্রিটিশ সাম্রাজ্যবাদী কূটচাল হিসাবে লালিত সাম্প্রদায়িক বিষবৃক্ষের 'পাকিস্তান' নামক বিষফল সেই দিন স্বাধীনতার আনন্দকে বহুলাংশে ম্লান করিয়াছিল। মহম্মদ আলি জিন্নাহ্-এর দ্বিজাতিতত্ত্বের ভিত্তিতে ভারতবর্ষকে দ্বিখণ্ডিত করিয়া তাঁহার সাম্প্রদায়িক অসহিষ্ণুতা ও সংকীর্ণতা এবং অহমিকার স্বীকৃতি দেওয়া হইয়াছিল সত্য, কিন্তু ইহাতে একদিকে যেমন দ্বিজাতিতত্ত্বের অসারতা প্রমাণিত হইয়াছিল, অপর দিকে তেমনি অসংখ্য নিরপরাধ হিন্দু ও মুসলমানের ধন ও প্রাণের সংহার সাধন করিয়া স্বাধীনতাকে অশ্রু ও রক্তে সিঞ্চিত করিয়াছিল। পাকিস্তানে অসংখ্য হিন্দুর এবং ভারতে অসংখ্য মুসলমানের অস্তিত্ব জিন্নাহ্-এর দ্বিজাতিতত্ত্বের ভিত্তিতে দেশ-বিভাগের মূল যুক্তিই নস্যাৎ করিয়া দিয়াছিল।

দ্বিজাতিতত্ত্বের অসারতা

ভারতবর্ষকে দ্বিখণ্ডিত করিয়া সিন্ধু, উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশ, বালুচিস্তান, পশ্চিম পাঞ্জাব, আসাম প্রদেশের শ্রীহট্ট জেলার অধিকাংশ এবং পূর্ববঙ্গ ( বর্তমান স্বাধীন বাংলাদেশ ) লইয়া পাকিস্তান রাষ্ট্র এবং ভারতের অবশিষ্টাংশ লইয়া ভারত রাষ্ট্র গঠিত হইল।

ভারত ও পাকিস্তান

**ভারতীয় সংবিধানের প্রস্তাবনা** ( Preamble of the Indian Constitution ) : ভারতের সংবিধানে পৃথিবীর বিভিন্ন দেশের সংবিধানের কতকগুলি বৈশিষ্ট্য এবং ১৯৩৫ খ্রীষ্টাব্দের ভারত আইনের বৈশিষ্ট্যের এক সংমিশ্রণ পরিলক্ষিত হয়। মার্কিন যুক্তরাষ্ট্রের সংবিধানের অনুকরণে ভারতের সংবিধানে একটি প্রস্তাবনা সংযোগ করা হইয়াছে। প্রস্তাবনায় সংবিধানের মূল উদ্দেশ্য ও আদর্শ বর্ণিত আছে। প্রস্তাবনা যদিও সংবিধানের অঙ্গীভূত অংশ নহে, তথাপি উহার গুরুত্ব নেহাত কম নহে। এই প্রস্তাবনায় ভারতীয় সংবিধানের যে-উদ্দেশ্য ও আদর্শ বর্ণিত আছে, তাহার সহিত সামঞ্জস্য রক্ষা করিয়া সংবিধানের ধারা উপধারা ব্যাখ্যা করিবার সুবিধা হয়। ১৯৭৬ খ্রীষ্টাব্দের সংবিধান সংশোধনে ভারত রাষ্ট্রকে একটি "সার্বভৌম সমাজতান্ত্রিক ধর্ম-নিরপেক্ষ গণতান্ত্রিক প্রজাতন্ত্র" বলিয়া বর্ণনা করা হয়।

প্রস্তাবনার গুরুত্ব

প্রস্তাবনায় বলা হইয়াছে যে, ভারতের সংবিধান ভারতের নাগরিকদিগকে (১) সামাজিক, অর্থনৈতিক ও রাজনৈতিক ন্যায়-বিচার, (২) চিন্তা, মতামত প্রকাশ, নিজের বিশ্বাস, নিজ ধর্ম অনুসরণ ও ধর্মপ্রচারের স্বাধীনতা, (৩) সামাজিক ক্ষেত্রে সম-মর্যাদা, সম-পরিমাণ সুযোগ-সুবিধা ভোগের অধিকার দান করিতে দৃঢ়সংকল্প। ইহা ভিন্ন (৪) ব্যক্তি ও ব্যক্তির মধ্যে পারস্পরিক ভ্রাতৃত্ববোধ, পারস্পরিক শ্রদ্ধা ও মর্যাদাবোধ এবং সমগ্র ভারতবাসীর মধ্যে জাতিগত ঐক্য বৃদ্ধি করিতে সচেষ্ট।

সংবিধানের মূলনীতির বিশ্লেষণ

প্রস্তাবনা গভীরভাবে অনুধাবন করিলে কয়েকটি বিষয়ে ধারণা সুস্পষ্ট হইয়া উঠে। যেমন, (১) ভারতের জনগণই হইল ভারত-রাষ্ট্রের সার্বভৌমত্বের উৎস। (২) ভারতীয় নাগরিক মাত্রেই সামাজিক, অর্থনৈতিক, রাজনৈতিক সমতা, ধর্ম, বৃত্তি, শিক্ষা ও সংস্কৃতি অনুসরণ এবং নিজ মত পোষণ ও প্রকাশের অধিকার সমানভাবে ভোগ করিবে। সরকার এই সকল অধিকার সংরক্ষণের জন্য দায়ী থাকিবেন। (৩) এই প্রস্তাবনার উদ্দেশ্য স্মরণ রাখিয়া হাইকোর্ট, বা সুপ্রীম কোর্টের বিচারপতিগণ সংবিধানের ব্যাখ্যা ও বিশ্লেষণ করিবেন। সংবিধান যাঁহারা রচনা করিয়াছেন তাঁহাদের ইচ্ছা ও উদ্দেশ্য কি ছিল তাহা উপলব্ধি করিতে প্রস্তাবনার গুরুত্ব অত্যধিক বলা বাহুল্য। ব্রিটিশ রাষ্ট্রনীতিবিদ্ আরনেস্ট বার্কার এই প্রস্তাবনার মধ্যে আধুনিক উদার গণতন্ত্রের দার্শনিক বিধির উল্লেখের ভূয়সী প্রশংসা করিয়াছেন।

প্রস্তাবনার গুরুত্ব

**ভারতীয় সংবিধানের প্রধান বৈশিষ্ট্যসমূহ (Chief Features of the Indian Constitution):** ভারতীয় সংবিধানের সর্বপ্রথম বৈশিষ্ট্য হইল ইহার বিশালতা। ৩৯৫টি ধারা এবং আটটি তফসিল সংবলিত ভারতের সংবিধান পৃথিবীর সংবিধানগুলির সর্বাপেক্ষা বৃহৎ। ১৯৮১ খ্রীষ্টাব্দের ডিসেম্বর পর্যন্ত মোট ৪৫ বার এই সংবিধান সংশোধন করা হইয়াছে। ফলে সংবিধানের কোন কোন ধারার পরিবর্তন, পরিবর্ধন, বাতিল, এক ধারার পরিবর্তে অন্য ধারা সংযোজিত হইয়াছে। তফসিলও আট হইতে নবটি হইয়াছে। এই সংবিধানে আমেরিকা, ইংলণ্ড, কানাডা, আয়র্লণ্ড অস্ট্রেলিয়া প্রভৃতি নানা দেশের সংবিধানের কোন কোন বৈশিষ্ট্য সংযোজিত হইয়াছে।

পৃথিবীর বিশালতম সংবিধান

দ্বিতীয়ত, ভারতের সংবিধান একটি যুক্তরাষ্ট্রীয় সংবিধান। এই শাসনব্যবস্থায় কেন্দ্র ও অঙ্গরাজ্যগুলির মধ্যে ক্ষমতা বণ্টন করিয়া দেওয়া হইয়াছে। সর্বভারতীয় বিষয়াদি যেমন প্রতিরক্ষা, সেনা, নৌ ও বিমান বহর, যোগাযোগ, পররাষ্ট্রনীতি, মুদ্রাব্যবস্থা প্রভৃতি মোট ৯৭টি বিষয় কেন্দ্রীয় কর্তব্যাকার্যের তালিকাভুক্ত করা হইয়াছে। রাজ্যগুলিকে রাজ্যের শান্তি-শৃঙ্খলা বজায় রাখা, পুলিস, কৃষি, স্থানীয় স্বায়ত্তশাসন প্রভৃতি মোট ৬৬টি বিষয় রাজ্যের কর্তব্যাকার্যের তালিকাভুক্ত করা হইয়াছে। ৪৭টি বিষয়ে কেন্দ্র ও রাজ্য উভয় সরকারেরই ক্ষমতা দেওয়া হইয়াছে। এই সকল বিষয় যুগ্ম-তালিকার অন্তর্ভুক্ত। এইভাবে কেন্দ্রীয় তালিকা (Union List) রাজ্যতালিকা (State List) ও যুগ্ম-তালিকা (Concurrent List) এই তিন প্রকার তালিকা তৈয়ার করিয়া কেন্দ্র ও রাজ্যগুলির মধ্যে ক্ষমতা বণ্টন করা হইয়াছে। উদ্বৃত্ত সকল বিষয় সম্পর্কে কেন্দ্রকে ক্ষমতা দেওয়া হইয়াছে। এই ব্যবস্থায় কেন্দ্রীয় সরকারকে শক্তিশালী রাখা হইয়াছে।

কেন্দ্র, রাজ্য ও যুগ্ম তালিকা : শক্তিশালী কেন্দ্র

---

* বিভিন্ন সংশোধনের দ্বারা কেন্দ্রীয়, রাজ্য ও যুগ্ম তালিকার অন্তর্ভুক্ত বিষয়গুলির কোন-কোনটিকে এক তালিকা হইতে অপর তালিকায় লওয়া হইয়াছে, কিন্তু প্রত্যেক তালিকায় যে মোট সংখ্যক বিষয় ছিল তাহার সংখ্যা ৯৭, ৪৭ ও ৬৬ রাখা হইয়াছে। নূতন সংযোজনা (ক) (খ) এইভাবে দেখান হইয়াছে। **শিক্ষা ও জনসম্পদ রাজ্যতালিকা হইতে যুগ্ম তালিকাভুক্ত করা হইয়াছে।**

তৃতীয়ত, ভারতের সংবিধান একটি লিখিত, অনমনীয় ( Rigid ) সংবিধান। ইহার পরিবর্তন বা পরিবর্ধন করিতে হইলে বিশেষ পদ্ধতি অনুসরণ করিতে হয়। সাধারণ আইন-কানুন যে-ভাবে পাস করা হয় সেইভাবে ভারতের শাসনতন্ত্রের পরিবর্তন, পরিবর্ধন করা সম্ভব নহে। কিন্তু সংবিধানের কোন কোন অংশ আবার সাধারণ আইনের মতই পার্লামেণ্ট পরিবর্তন ও পরিবর্ধন করিতে পারে। এ-দিক দিয়া দেখিতে গেলে ভারতের সংবিধানকে আংশিকভাবে নমনীয় ( flexible ) বলা চলে।

লিখিত এবং অনমনীয়

আংশিকভাবে নমনীয়

চতুর্থত, ভারতের সংবিধান অনুসারে রাষ্ট্রপতিকেই শাসনব্যবস্থার সর্বোপরি স্থাপন করা হইলেও এই সংবিধান রাষ্ট্রপতি-পদ্ধতির সংবিধান নহে। ইহা পার্লামেণ্টারী প্রথা অনুসরণ করিয়া চলে। রাষ্ট্রপতি নামেমাত্র সর্বময় কর্তা। প্রকৃত ক্ষমতা প্রধানমন্ত্রী ও মন্ত্রিসভার উপর ন্যস্ত করা আছে।

পার্লামেণ্টারী বা শাসনব্যবস্থা

পঞ্চমত, নাগরিকদের মৌলিক অধিকার ও মৌলিক কর্তব্য ভারতীয় সংবিধানের অন্যতম প্রধান উল্লেখযোগ্য বৈশিষ্ট্য। এই অধিকার ক্ষুণ্ণ করা হইলে সংবিধানে বর্ণিত উপায়ে উহার প্রতিকার করা চলে। জরুরী পরিস্থিতিতে অবশ্য রাষ্ট্রপতি সাময়িকভাবে নাগরিকদের মৌলিক অধিকার স্থগিত রাখিতে হ্রাস করিতে পারেন।

নাগরিকদের মৌলিক অধিকার

ষষ্ঠত, ভারতীয় সংবিধানে ভারত রাষ্ট্রকে ধর্ম-নিরপেক্ষ রাষ্ট্র বলিয়া ঘোষণা করা হইয়াছে। ধর্মের ভিত্তিতে নাগরিকদের মধ্যে প্রভেদ করা হইবে না। ধর্মপালনে সকলেই সমান স্বাধীনতা ভোগ করিবে। হিন্দু, মুসলমান, খ্রীষ্টান প্রভৃতি নানা ধর্ম নির্বিশেষে যোগ্যতা থাকিলে যে-কোন ব্যক্তি ভারতের সর্বোচ্চ পদে অর্থাৎ রাষ্ট্রপতি-পদে পর্যন্ত আসীন হইতে পারিবে। ভারত একটি অ-সাম্প্রদায়িক রাষ্ট্র।

ধর্মনিরপেক্ষ অ-সাম্প্রদায়িক রাষ্ট্র

সপ্তমত, ভারতীয় সংবিধানে কতকগুলি নির্দেশমূলক নীতি (Directive Principles) সন্নিবিষ্ট করা হইয়াছে। রাষ্ট্রের প্রশাসকগণ এই সকল নীতি স্মরণ রাখিয়া শাসনকার্য পরিচালনা করিবেন। এই সকল নির্দেশমূলক নীতি অনুসরণের মাধ্যমেই ভারতকে একটি জনকল্যাণকর রাষ্ট্রে পরিণত করা চলিবে।

নির্দেশমূলক নীতি

অষ্টমত, সংবিধানে ভারত যুক্তরাষ্ট্র হিসাবে গঠিত হইলেও জাতীয় বিপদে প্রয়োজনবোধে সংবিধানে বর্ণিত উপায়ে ভারতের শাসনব্যবস্থাকে এক-কেন্দ্রিক করা চলিবে।

প্রয়োজনবোধে এক-কেন্দ্রিক করা চলিবে

নবমত, ভারতের সংবিধান সর্বোচ্চ বিচারক্ষমতা সুপ্রীম কোর্টের উপর ন্যস্ত করিয়াছে। ইহা ভিন্ন, সংবিধানের বিশ্লেষণ, সংবিধান সংক্রান্ত বিবাদের চূড়ান্ত নিষ্পত্তির ক্ষমতাও সুপ্রীম কোর্টকে দিয়াছে।

সুপ্রীম কোর্ট বিচার এবং সংবিধান সংক্রান্ত বিবাদের চূড়ান্ত নিষ্পত্তির ক্ষমতাপ্রাপ্ত

**সর্বশেষে উল্লেখ করা প্রয়োজন যে, সংবিধানের ৪২তম (১৯৭৬) সংশোধন দ্বারা নাগরিকদের কতকগুলি মৌলিক কর্তব্য নির্ধারিত করা হইয়াছে।**

**নির্দেশমূলক নীতি** ( Directive Principles ) **:** ভারতের সংবিধানে শাসন-কার্যাদির ব্যাপারে কেন্দ্রীয় ও রাজ্য সরকারের অনুসরণের জন্য কতকগুলি নির্দেশমূলক নীতি সংযোজন করা হইয়াছে। ইহার উদ্দেশ্য হইল ভারতকে একটি জনকল্যাণকর গণতান্ত্রিক রাষ্ট্রে পরিণত করা। এই সকল নির্দেশমূলক নীতি যদি কেন্দ্রীয় সরকার বা কোন রাজ্য সরকার কার্যকরী না করেন তাহা হইলে কেহ আদালতে বিচারপ্রার্থী হইতে পারিবে না বটে, কিন্তু এই সকল নীতি রাষ্ট্র-কর্তব্যের পবিত্র নীতি হিসাবে গৃহীত হইয়াছে এবং কেন্দ্রীয় এবং রাজ্য সরকারগুলি এই সকল নির্দেশমূলক নীতি মানিয়া চলিবে এই আশা সংবিধান রচয়িতাগণ পোষণ করিয়া এগুলিকে সংবিধানে সংযোজন করিয়াছেন।

নির্দেশমূলক নীতির উদ্দেশ্য

(১) নির্দেশমূলক নীতিতে প্রথমত বলা হইয়াছে যে, সামাজিক, অর্থনৈতিক ও রাষ্ট্রনৈতিক ন্যায়-বিচার প্রতিষ্ঠা করিয়া ভারত রাষ্ট্রকে একটি জনকল্যাণকর রাষ্ট্রে পরিণত করিতে হইবে। (২) জাতীয় সম্পদের ন্যায্য বণ্টন করিয়া ধনী ও দরিদ্রের মধ্যে অর্থনৈতিক পার্থক্য হ্রাস করিতে হইবে, স্ত্রীলোক ও পুরুষ সকলকেই সম-পরিমাণ কাজের জন্য সমান পরিমাণ পারিশ্রমিক দিতে হইবে, শিশু ও যুবকদের শোষণের হাত হইতে রক্ষা করিতে হইবে, বৃদ্ধদের পেনসন দিবার ব্যবস্থা করিতে হইবে। জাতীয় সম্পদ যাহাতে মুষ্টিমেয় ব্যক্তির হাতে সঞ্চিত না হয়, সে-ব্যবস্থা করিতে হইবে। (৩) শ্রমিকমাত্রেই যাহাতে জীবনধারণের পক্ষে উপযুক্ত পরিমাণ পারিশ্রমিক পায়, উপযুক্ত পরিমাণ অবসর পায়, সেজন্য প্রয়োজনীয় সামাজিক ও সাংস্কৃতিক সুযোগ-সুবিধা তাহাদিগকে দিবার ব্যবস্থা করিতে হইবে। (৪) দেশের সকলের জন্য কর্মসংস্থান, বেকার, পীড়িত, বৃদ্ধ ও অভাবগ্রস্ত ব্যক্তিদের রাষ্ট্র হইতে আর্থিক সাহায্য দানের ব্যবস্থা করিতে হইবে। (৫) সংবিধান চালু হইবার দশ বৎসরের মধ্যে কুটির-শিল্পের উন্নয়ন, চৌদ্দ বৎসর বয়স পর্যন্ত বালক-বালিকার জন্য বাধ্যতামূলক অবৈতনিক প্রাথমিক শিক্ষার ব্যবস্থা গ্রহণ করিতে হইবে। (৬) তফ্‌শীলভুক্ত ও অনুন্নত সম্প্রদায়গুলির স্বাস্থ্য, শিক্ষা ও সংস্কৃতির উন্নয়নের চেষ্টা করিতে হইবে। (৭) সকল নাগরিকের জন্য একই ধরনের আইন প্রয়োগ করিতে হইবে এবং ঐতিহাসিক নিদর্শনগুলির সংরক্ষণের ব্যবস্থা করিতে হইবে। শাসনকার্য ও বিচারকার্য পৃথকীকৃত করিতে হইবে। (৮) আন্তর্জাতিক ক্ষেত্রে শান্তি বজায় রাখা, পারস্পরিক সম্মান ও সহযোগিতা বৃদ্ধি এবং শান্তিপূর্ণ উপায়ে বিভিন্ন রাষ্ট্রের পারস্পরিক বিবাদ-বিসংবাদ ও সমস্যার মীমাংসা করিতে হইবে। (৯) গ্রাম পঞ্চায়েত স্থাপন করিয়া সেগুলি যাহাতে স্বয়ং-শাসিত প্রতিষ্ঠান হিসাবে কাজ করিতে পারে, সেই ব্যবস্থা করিতে হইবে। (১০) সংবিধানের ৪২তম সংশোধনে ভারতীয় শিশুগণ যাহাতে স্বাধীন, সুস্থ ও মর্যাদাপূর্ণভাবে গড়িয়া উঠিতে পারে সেই ব্যবস্থা করিতে হইবে। সরকার এমন বিচার-ব্যবস্থা চালু করিবেন যাহাতে ন্যায্য-বিচার সকল নাগরিকই সমভাবে পাইতে পারে এবং বিশেষত, দারিদ্র্য যাহাতে ন্যায্য-বিচার লাভের অন্তরায় না হয় সেজন্য বিনা ব্যয়ে দরিদ্র নাগরিকগণ যাহাতে আইনের সাহায্য পাইতে পারে, সেই ব্যবস্থা গ্রহণ করিতে হইবে।

নির্দেশমূলক নীতির ব্যাখ্যা

উপরি-উক্ত নির্দেশমূলক নীতি স্মরণ রাখিয়া কেন্দ্রীয় ও রাজ্য সরকার শাসন পরিচালনা এবং আইন প্রণয়ন করিবে। ভারত-রাষ্ট্রের সম্মুখে এই সকল নির্দেশমূলক নীতি কতকগুলি আদর্শ তুলিয়া ধরিয়াছে, যেগুলি অনুসরণ করিলে ভারত একটি অ-সাম্প্রদায়িক জনকল্যাণকর গণতান্ত্রিক রাষ্ট্রে পরিণত হইতে পারিবে।

কেন্দ্রীয় ও রাজ্য সরকার নির্দেশমূলক নীতি স্মরণ রাখিয়া চলিবে

নির্দেশমূলক নীতি কার্যকরী করিতে গিয়া কোন গৃহীত আইন যদি কোন নাগরিকের ক্ষমতার অধিকার, সম্পত্তির অধিকার ও ব্যক্তি-স্বাধীনতার অধিকার—এই কয়টি অধিকারের বিরোধীও হয় তাহা হইলেও উহা কোন বিচারালয় অবৈধ বলিয়া ঘোষণা করিতে পারিবে না।

নির্দেশমূলক নীতি নাগরিক অধিকার অপেক্ষা অধিকতর গুরুত্বপূর্ণ

ভারতের মৌলিক অধিকার কোনভাবে লঙ্ঘিত হইলে নাগরিক সংবিধানে বর্ণিত উপায়ে বিচারালয়ে বিচারপ্রার্থী হইতে পারিবে, কিন্তু নির্দেশমূলক নীতি লঙ্ঘিত হইলে আদালতে বিচারপ্রার্থী হওয়া চলে না। নির্দেশমূলক নীতি রাষ্ট্র কর্তব্যের নির্দেশ দিয়াছে, কোন নাগরিক অধিকার দেয় নাই, কিন্তু মৌলিক অধিকার সংবিধানে স্বীকৃত নাগরিক অধিকার। নির্দেশমূলক নীতি ও মৌলিক অধিকারের মধ্যে ইহাই হইল পার্থক্য।

নির্দেশমূলক নীতি ও মৌলিক অধিকারের পার্থক্য

**সংবিধান সভা : সংবিধান রচনা** ( Constituent Assembly : Making of the Constitution ) : ১৯৪৬ খ্রীষ্টাব্দে স্বাধীনতা লাভের পূর্বেই প্রাদেশিক আইন-সভার সাধারণ নির্বাচনে নির্বাচিত প্রতিনিধিদের লইয়া ঐ বৎসরই ডিসেম্বর মাসের ৯ তারিখ সংবিধান সভার অধিবেশন শুরু হইল। ১১ই ডিসেম্বর ডঃ রাজেন্দ্রপ্রসাদ এই সভার সভাপতি সর্বসম্মতিক্রমে নির্বাচিত হইলেন। সংবিধান রচনার দায়িত্ব যে-কমিটির উপর দেওয়া হইল উহার সভাপতি হইলেন ডক্টর আম্বেদকর।

সংবিধান সভার স্থায়ী সভাপতি-পদে নির্বাচিত হইয়া-ই ( ১১ই ডিসেম্বর, ১৯৪৬ ) ডক্টর রাজেন্দ্রপ্রসাদ স্পষ্টভাবে ঘোষণা করিয়াছিলেন যে, যত বাধা-বিপত্তিই থাকুক না কেন জনসাধারণের আস্থাভাজন এবং নির্বাচিত প্রতিনিধি লইয়া গঠিত গণ-পরিষদ সম্পূর্ণ স্বাধীন এবং সার্বভৌম। কোন বহিঃশক্তি ইহার কার্যকলাপের উপর হস্তক্ষেপ করিতে পারিবে না বা ইহার সিদ্ধান্তের কোন প্রকার রদ-বদল করিতে পারিবে না।

সংবিধানসভার প্রথম অধিবেশন—রাজেন্দ্রপ্রসাদের ঘোষণা

ইহার দুই দিন পর ( ১৩ই ডিসেম্বর ) পণ্ডিত জওহরলাল নেহরু গণপরিষদের মূল উদ্দেশ্য ও আদর্শ বিশ্লেষণ করিয়া একটি প্রস্তাব উত্থাপন করিলেন। এই প্রস্তাবে বলা হইল যে, গণপরিষদ ভারতকে একটি সার্বভৌম গণতান্ত্রিক প্রজাতন্ত্র ( Sovereign Democratic Republic )-এ রূপান্তরিত করিতে দৃঢ়প্রতিজ্ঞভাবে সংবিধান-প্রণয়নে ব্রতী হইয়াছে। পূর্বেকার ব্রিটিশ-শাসিত প্রদেশসমূহ, দেশীয় রাজ্যগুলি এবং ভারতের অপরাপর অঞ্চলসমূহ যেগুলি ভারতীয় যুক্তরাষ্ট্রে যোগদানে ইচ্ছুক তাহাদের লইয়া ভারতের প্রজাতন্ত্র বা সাধারণতন্ত্র ( Republic ) গঠিত হইবে। প্রত্যেক অঞ্চলেরই আঞ্চলিক স্বায়ত্তশাসনাধিকার থাকিবে। এই যুক্তরাষ্ট্রের সার্বভৌম ক্ষমতা জনসাধারণের

সার্বভৌম গণতান্ত্রিক প্রজাতন্ত্র গঠনের আদর্শ গ্রহণ

ইচ্ছার উপর প্রতিষ্ঠিত হইবে। জনসাধারণের সকলে জাতি-ধর্ম-জন্মস্থান-নির্বিশেষে ন্যায়-বিচার, রাজনৈতিক, অর্থনৈতিক ও সামাজিক অধিকার সমভাবে ভোগ করিবে। আইনের দৃষ্টিতে ব্যক্তিতে ব্যক্তিতে কোন পার্থক্য থাকিবে না। স্বমত-প্রকাশ, স্বাধীন চিন্তা, স্বধর্মের উপর বিশ্বাস ও ধর্মপালনের সম্পূর্ণ স্বাধীনতা সকলের থাকিবে। আইনসম্মতভাবে যে-কোন বৃত্তি বা পেশা গ্রহণ করা, সমবেত হওয়া প্রভৃতির অধিকার সকলেরই থাকিবে। সম্প্রদায়, পার্বত্য অঞ্চলের অধিবাসী এবং অনুন্নত সম্প্রদায়ের ভাষা, সাহিত্য, সংস্কৃতি ও স্বার্থ সংরক্ষিত হইবে। এই সকল উদার ও উন্নত নীতির উপর গঠিত ভারতের সাধারণতন্ত্র বিশ্বের দরবারে স্বীয় উপযুক্ত মর্যাদাপূর্ণ স্থান অধিকার করিবে এবং বৃহত্তর মানবগোষ্ঠীর কল্যাণ-সাধনে এবং পৃথিবীতে শান্তিস্থাপনের প্রচেষ্টায় যথাযথ অংশ গ্রহণ করিবে। ১৯৪৮ খ্রীষ্টাব্দের ২২শে জানুয়ারি জওহরলালের এই প্রস্তাবটি সর্বসম্মতিক্রমে গৃহীত হয়।

পরিকল্পিত যুক্তরাষ্ট্রীয় সংবিধানের উদ্দেশ্য

তারপর দীর্ঘ তিন বৎসরের অক্লান্ত চেষ্টায় ১৯৪৯ খ্রীষ্টাব্দের ২৬শে নভেম্বর স্বাধীন ভারতের সংবিধান গণপরিষদের সভাপতি ডক্টর রাজেন্দ্রপ্রসাদ কর্তৃক স্বাক্ষরিত হইল। ১৯৫০ খ্রীষ্টাব্দের ২৬শে জানুয়ারি নূতন সংবিধান অনুসারে ভারত 'ডোমিনিয়ন' হইতে এক সম্পূর্ণ স্বাধীন এবং সার্বভৌম গণতান্ত্রিক প্রজাতন্ত্রে পরিণত হইল। একটি যুক্তরাষ্ট্রীয় শাসনব্যবস্থা এই সংবিধান অনুসারে স্থাপিত হইল। 'ইউনিয়ন' অর্থাৎ কেন্দ্রীয় সরকার ও 'রাজ্য' অর্থাৎ আঞ্চলিক সরকার—এই দুই প্রকার শাসনের সমন্বয়ে যুক্তরাষ্ট্রীয় ভারত-রাষ্ট্র গঠিত হইল।

১৯৫০ খ্রীষ্টাব্দের ২৬শে জানুয়ারি নূতন সংবিধানে ভারতবর্ষ সার্বভৌম গণতান্ত্রিক প্রজাতন্ত্রে পরিণত

**নূতন সংবিধান : ভারতীয় যুক্তরাষ্ট্র : কেন্দ্রীয় সরকার (New Constitution : The Indian Union : Central Government) :** ভারতের যুক্তরাষ্ট্র চারি প্রকার রাজ্য লইয়া গঠিত হইল। 'ক' পর্যায়ে স্থাপিত হইল আসাম, বিহার, বোম্বাই, মধ্যপ্রদেশ, মাদ্রাজ, উড়িষ্যা, পূর্ব-পাঞ্জাব, যুক্তপ্রদেশ ও পশ্চিমবঙ্গ। 'খ' পর্যায়ে হায়দরাবাদ, জম্মু ও কাশ্মীর, মধ্যভারত, মহীশূর, পাতিয়ালা ও পূর্ব-পাঞ্জাব রাজ্যসমূহ, রাজস্থান, সৌরাষ্ট্র, ত্রিবাঙ্কুর-কোচিন ও বিন্ধ্যপ্রদেশ স্থাপিত হইল। 'গ' পর্যায়ে রহিল আজমীর, ভোপাল, বিলাসপুর, কুর্গ, দিল্লী, হিমাচল প্রদেশ, কচ্ছ, মণিপুর এবং ত্রিপুরা। আন্দামান ও নিকোবর দ্বীপপুঞ্জ লইয়া গঠিত হইল 'ঘ' পর্যায়ের রাজ্য।

ভারতীয় যুক্তরাষ্ট্রের অংশসমূহ

১৯৫৬ খ্রীষ্টাব্দে ভারত সরকার রাজ্য পুনর্গঠন কমিশন (States Re-organisation Commission=SRC) গঠন করিয়া উহার সুপারিশ অনুসারে এবং ভারতীয় জনসাধারণের দাবির প্রতি শ্রদ্ধাবশত ভারতীয় যুক্তরাষ্ট্রের অঙ্গ-রাজ্যগুলির পুনর্বিন্যাস করেন। এ-বিষয়ে যদিও ভাষাভিত্তিক পুনর্গঠনের কথা প্রথমে বলা হইয়াছিল, তথাপি কার্যক্ষেত্রে তাহা করা সম্ভব হয় নাই। রাজ্য পুনর্গঠন কমিশনের সুপারিশ অনুসারে যে রাজ্য পুনর্গঠন আইন পাস করা হইল তাহাতে পূর্বেকার ক, খ, গ, ঘ, এই চারি প্রকার রাজ্যের ক্ষেত্র কেবল অঙ্গরাজ্য (Constituent States) এবং কেন্দ্র-শাসিত (Centrally

ক, খ, গ ও ঘ—চারি পর্যায়ের রাজ্য

Administered areas ) বা ইউনিয়ন অঞ্চল—এই দুই প্রকার রাজ্য গঠন করা হইল। এগুলির মধ্যে সেই সময়ে মোট ১৪টি অঙ্গরাজ্য এবং ৬টি কেন্দ্রশাসিত অঞ্চল ছিল। পূর্বেকার ক, খ ও গ—এই তিন প্রকার রাজ্যের মধ্যে যে-পার্থক্য ছিল তাহা এখন বিলোপ করিয়া সব কয়টিকেই একই পর্যায়ে আনা হইল। পরবর্তী কালে এই পুনর্গঠনের কাজ আরও ব্যাপকভাবে করা হয় এবং বর্তমানে অঙ্গরাজ্যগুলির সংখ্যা বৃদ্ধি পাইয়া হইয়াছে মোট ২২টি এবং কেন্দ্রশাসিত অঞ্চলের সংখ্যা দাঁড়াইয়াছে ৯টি। ২২টি অঙ্গরাজ্যের নাম হইল : (১) অন্ধ্রপ্রদেশ, (২) আসাম, (৩) উড়িষ্যা, (৪) উত্তরপ্রদেশ, (৫) কেরালা, (৬) গুজরাট, (৭) জম্মু ও কাশ্মীর, (৮) নাগাভূমি, (৯) পশ্চিমবঙ্গ, (১০) বিহার, (১১) পাঞ্জাব, (১২) হরিয়ানা, (১৩) কর্ণটিক, (১৪) মহারাষ্ট্র, (১৫) তামিলনাড়ু, (১৬) রাজস্থান, (১৭) ত্রিপুরা, (১৮) মণিপুর, (১৯) হিমাচল প্রদেশ, (২০) মেঘালয়, (২১) মধ্যপ্রদেশ, ও (২২) সিকিম।

বর্তমানে ২২টি অঙ্গরাজ্য

**কেন্দ্রশাসিত অঞ্চল :** (১) আন্দামান-নিকোবর, (২) লাক্ষাদ্বীপ, মিনিকয় ও আমিনদ্বীপ ( বর্তমানে এই সব কয়টির নাম দেওয়া হইয়াছে 'লাক্ষাদ্বীপ' ), (৩) দিল্লী, (৪) চণ্ডীগড়, (৫) দাদরা ও নগর হাভেলি, (৬) গোয়া-দমন-দিউ, (৭) অরুণাচল, (৮) মিজোরাম ও (৯) পণ্ডিচেরি।

৯টি কেন্দ্রশাসিত অঞ্চল

রাজ্য পুনর্গঠন আইন দ্বারা প্রতিবেশী অঙ্গরাজ্যসমূহের এবং কেন্দ্রশাসিত অঞ্চলগুলির পারস্পরিক অর্থনৈতিক উন্নয়ন ও সীমান্ত সংক্রান্ত সর্বপ্রকার সমস্যার সমাধানের উদ্দেশ্যে উত্তর, পূর্ব, দক্ষিণ, পশ্চিম ও মধ্য—এই পাঁচটি আঞ্চলিক পরিষদ গঠন করা হয়। উত্তরাঞ্চলের অন্তর্ভুক্ত অঙ্গরাজ্য ও কেন্দ্রশাসিত অঞ্চল হইল : পাঞ্জাব, হরিয়ানা, রাজস্থান, জম্মু ও কাশ্মীর, দিল্লী, চণ্ডীগড় ও হিমাচল প্রদেশ ; পূর্বাঞ্চলের—পশ্চিমবঙ্গ, বিহার ও উড়িষ্যা ; দক্ষিণাঞ্চলের—অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু, কর্ণাটক, কেরালা ও পণ্ডিচেরি ; পশ্চিমাঞ্চলের—গুজরাট, মহারাষ্ট্র, গোয়া-দমন-দিউ এবং দাদরা ও নগর হাভেলি ; মধ্যাঞ্চলের—উত্তরপ্রদেশ ও মধ্যপ্রদেশ। ১৯৭২ খ্রীষ্টাব্দে আসাম, মেঘালয়, মণিপুর, অরুণাচল, নাগাভূমি, ত্রিপুরা ও মিজোরাম লইয়া উত্তর-পূর্ব আঞ্চলিক পরিষদ গঠন করা হয়।

আঞ্চলিক পরিষদসমূহ

**রাষ্ট্রপতি ( President ) :** সমগ্র ইউনিয়নের সর্বোচ্চে স্থাপিত হইলেন একজন রাষ্ট্রপতি। ইনি পাঁচ বৎসরের জন্য কেন্দ্রীয় পার্লামেন্টের নির্বাচিত সদস্যবর্গ এবং রাজ্যসমূহের আইনসভার নির্বাচিত সদস্যবর্গ কর্তৃক নির্বাচিত হইবেন। রাষ্ট্রপতি জাতির প্রতীকস্বরূপ। শাসনতন্ত্র অমান্য করিবার অপরাধে রাষ্ট্রপতিকে ইম্পীচ্ করা চলিবে। সংবিধানের ৪২তম সংশোধনে সুস্পষ্টভাবে বলা হইয়াছে যে, রাষ্ট্রপতি মন্ত্রিসভার পরামর্শ গ্রহণ করিতে বাধ্য থাকিবেন (১৯৭৬)। নামে রাষ্ট্রপতি হইলেও ভারতের রাষ্ট্রপতি মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রপতির ন্যায় ক্ষমতার অধিকারী নহেন। তিনি ইংলন্ডের রাজা বা রাণীর ন্যায়, মন্ত্রিসভার মত কাজ করিয়া থাকেন।

রাষ্ট্রপতি

রাষ্ট্রপতি নির্বাচিত হন। কিন্তু এক বিশেষ পদ্ধতিতে তাঁহাকে নির্বাচন করা হয়। পরোক্ষ নির্বাচনের মাধ্যমে রাষ্ট্রপতি নির্বাচিত হন। এজন্য একটি নির্বাচকমণ্ডলী বা Electoral College গঠন করা হয়। পার্লামেণ্টের উভয় কক্ষের সদস্যবৃন্দ এবং রাজ্যগুলির বিধানসভার সদস্যগণ এই নির্বাচকমণ্ডলীর সদস্য। তাঁহারা একক হস্তান্তরযোগ্য সমানুপাতিক ভোটদান পদ্ধতিতে ভোট দিয়া থাকেন (proportional representation by single transferable vote)।

রাষ্ট্রপতি পার্লামেণ্টের সংখ্যাগরিষ্ঠ দলের নেতাকে প্রধানমন্ত্রী নিয়োগ করিবেন এবং তাঁহার পরামর্শক্রমে অপরাপর মন্ত্রীকে নিযুক্ত করিবেন। মন্ত্রিসভা তাঁহাদের কার্যাদির জন্য কেন্দ্রীয় পার্লামেণ্টের নিকট দায়ী থাকিবেন। রাষ্ট্রপতি আইনত

প্রধানমন্ত্রী ও মন্ত্রিসভা

মন্ত্রিসভাকে যেমন নিযুক্ত করিতে পারেন তেমনি পদচ্যুতও করিতে পারেন। কিন্তু কার্যত মন্ত্রিসভার পশ্চাতে লোকসভার (House of the People) সংখ্যাগরিষ্ঠের সমর্থন থাকিলে মন্ত্রিসভাকে পদচ্যুত করা রাষ্ট্রপতির পক্ষে সম্ভব হয় না।

রাষ্ট্রপতির ক্ষমতা প্রকৃতপক্ষে পাঁচ ধরনের। যথা—(১) শাসন-সংক্রান্ত, (২) আইন প্রণয়ন-সংক্রান্ত, (৩) অর্থ-সংক্রান্ত, (৪) বিচার-সংক্রান্ত, এবং (৫) জরুরী ক্ষমতা।

শাসন-সংক্রান্ত বা কার্যনির্বাহক (Executive) বিভাগের সর্বোপরি হইলেন রাষ্ট্রপতি। তিনি প্রধানমন্ত্রী নিয়োগ এবং তাঁহার সুপারিশক্রমে অপরাপর মন্ত্রী নিয়োগ করেন. এবং সংবিধান-বিরোধী কাজ করিলে মন্ত্রিসভাকে পদচ্যুত করিতে পারেন

শাসন-সংক্রান্ত ক্ষমতা

এবং লোকসভা ভাঙ্গিয়া দিয়া পুনরায় নির্বাচনের আদেশ দিতে পারেন। শাসন-সংক্রান্ত ক্ষমতা বলে তিনি রাজ্যগুলির রাজ্যপাল, হাইকোর্টের বিচারপতি, ভারতের কম্পট্রোলার জেনারেল, প্রধান নির্বাচন কমিশনার, এ্যাটর্নি জেনারেল, কেন্দ্রীয় পাবলিক সার্ভিস কমিশনের সদস্য এবং কেন্দ্রীয় ও রাজ্য সরকারের উচ্চপদস্থ কর্মচারী নিয়োগ করিয়া থাকেন। তিনি বিদেশী রাষ্ট্রদূতগণের পরিচয়পত্র গ্রহণ করেন এবং ভারতীয় রাষ্ট্রদূতদিগকে পরিচয়পত্র দান করিয়া বিভিন্ন দেশে প্রেরণ করেন। ভারতের শাসনব্যবস্থা রাষ্ট্রপতির নামেই চলে।

স্থল, নৌ ও বিমান বাহিনীর সর্বাধ্যক্ষ

আইনত রাষ্ট্রপতি ভারতের স্থল, নৌ ও বিমান বাহিনীর সর্বাধ্যক্ষ। অবশ্য তিনি এই সকল ক্ষমতা পার্লামেণ্ট ও মন্ত্রিসভার নিয়ন্ত্রণাধীনে প্রয়োগ করিয়া থাকেন। আন্দামান-নিকোবর, লাক্ষা দ্বীপ, দাদরা ও নগর হাভেলির শাসন পরিচালনা, শান্তিরক্ষা এবং উন্নয়নের প্রয়োজনীয় কার্যবিধি (Regulation) রাষ্ট্রপতি প্রণয়ন করেন। কেন্দ্রশাসিত

শাসন-সংক্রান্ত বিশেষ কতকগুলি ক্ষমতা

অঞ্চলের সংরক্ষিত ক্ষমতা (Reserved Powers) রাষ্ট্রপতির নিয়ন্ত্রণাধীন কার্যকরী করা হয়। জরুরী অবস্থায় রাজ্যপালের প্রশাসনিক ব্যাপারে যে-কোন ব্যবস্থা রাষ্ট্রপতি গ্রহণ করিতে পারেন।

আইন প্রণয়ন সংক্রান্ত ক্ষমতা বিশ্লেষণের প্রথমেই উল্লেখ করা প্রয়োজন যে, রাষ্ট্রপতি পার্লামেণ্টের এক অবিচ্ছেদ্য অংশ। তাঁহার অনুমোদন ভিন্ন কোন আইনই বলবৎ হইতে

পারে না। রাষ্ট্রপতি পার্লামেন্টের নিম্নকক্ষ লোকসভার অধিবেশন আহবান করিতে, মুলতবী রাখিতে বা লোকসভা ভাঙ্গিয়া দিতে এবং পুনরায় নির্বাচনের আদেশ দিতে পারেন। পার্লামেন্টের প্রত্যেক অধিবেশনের শুরুতে রাষ্ট্রপতি তাঁহার উদ্বোধনী বক্তৃতায় সেই অধিবেশনে সরকারের উদ্দেশ্য এবং কর্মকাণ্ড সম্পর্কে আলোচনা করেন। পার্লামেন্ট কোন বিল পাশ করিলে রাষ্ট্রপতি উহাতে নিজ স্বাক্ষর প্রদান করিয়া উহা আইন হিসাবে বলবৎ করিতে পারিবেন অথবা পার্লামেন্টের পুনর্বিবেচনার জন্য প্রেরণ করিতে পারেন। পার্লামেন্ট অধিবেশনে না থাকিলে রাষ্ট্রপতি জরুরী আইন বা অর্ডিনান্স জারি করিতে পারেন। অবশ্য পার্লামেন্টের অধিবেশন শুরু হওয়ার ছয় সপ্তাহের মধ্যে আইনে পরিণত করা না হইলে সেই অর্ডিনান্স বাতিল হইয়া যায়। রাষ্ট্রপতি লোকসভায় অনধিক দুইজন সদস্য এ্যাংলো-ইণ্ডিয়ানদের মধ্য হইতে মনোনীত করিতে এবং রাজ্যসভায় মোট ১২ জন সদস্য মনোনীত করিতে পারেন। ইঁহারা সামাজিক, সাংস্কৃতিক প্রভৃতি বিভিন্ন ক্ষেত্রে খ্যাতিসম্পন্ন ব্যক্তি হওয়া চাই।

আইন-প্রণয়ন সংক্রান্ত ক্ষমতা

অর্থ-সংক্রান্ত ক্ষমতা সম্পর্কে প্রথমেই উল্লেখ করা প্রয়োজন যে, রাষ্ট্রপতির সুপারিশ ভিন্ন কোন বাজেট লোকসভায় উত্থাপন করা যায় না। কোন অনিশ্চিত আকস্মিক প্রয়োজনে ব্যয় করিবার প্রয়োজন হইলে 'অনিশ্চিত ব্যয় তহবিল' ( Contingency Fund ) হইতে রাষ্ট্রপতি ব্যয় করিবার অনুমতি দিতে পারেন। এই ধরনের ব্যয়ের জন্য পার্লামেন্টের অনুমোদন প্রয়োজন হয় না।

অর্থ-সংক্রান্ত ক্ষমতা বাজেট পেশের সুপারিশ

কেন্দ্র ও রাজ্যগুলির মধ্যে রাজস্ব বণ্টন কি অনুপাতে করা হইবে সেজন্য প্রতি পাঁচ বৎসর অন্তর রাষ্ট্রপতি 'অর্থ কমিশন' ( Finance Commission ) নামে একটি কমিশন সুপারিশ করিবার জন্য নিয়োগ করিয়া থাকেন। রাষ্ট্রপতির আদেশ অনুসারে অর্থ কমিশনের সুপারিশ কার্যকরী হইতে পারে। কেন্দ্রীয় ও রাজ্য সরকারের হিসাব রক্ষা সম্পর্কে সিদ্ধান্ত কম্পট্রোলার ও অডিটর জেনারেল গ্রহণ করিবেন, কিন্তু এ-বিষয়ে রাষ্ট্রপতির অনুমোদন গ্রহণ করা প্রয়োজন হইবে।

অর্থ কমিশন নিয়োগের ক্ষমতা

বিচার ক্ষমতা বলে রাষ্ট্রপতি দণ্ডাদেশপ্রাপ্ত ব্যক্তির দণ্ড মকুব করিতে বা হ্রাস করিতে অথবা এক দণ্ডের পরিবর্তে অপর ধরনের দণ্ড দিতে পারেন। মৃত্যুদণ্ডাদেশপ্রাপ্ত ব্যক্তির ক্ষেত্রেও অনুরূপ ক্ষমতা তিনি প্রয়োগ করিতে পারেন। কোন ব্যাপারে রাষ্ট্রপতি সুপ্রীম কোর্টের বিচারপতিদের অভিমত চাহিলে তাঁহারা সেই অভিমত দিতে বাধ্য।

বিচার-সংক্রান্ত ক্ষমতা

রাষ্ট্রপতির কতকগুলি বিশেষ ক্ষমতা আছে। যুদ্ধ, বৈদেশিক আক্রমণ অথবা যুদ্ধ এবং বৈদেশিক আক্রমণের আশংকা অথবা অভ্যন্তরীণ সশস্ত্র অভ্যুত্থানের আশংকা দেখা দিলে সেইরূপ পরিস্থিতির মোকাবিলার জন্য রাষ্ট্রপতি "জরুরী পরিস্থিতি" ( Emergency ) ঘোষণা করিতে পারেন। এইরূপ জরুরী অবস্থা ঘোষণা করিলে অঙ্গরাজ্যগুলির আইন প্রণয়ন ও শাসন-ক্ষমতা কেন্দ্রীয় পার্লামেন্ট ও সরকারের উপর বর্তাইবে। জরুরী পরিস্থিতিতে রাষ্ট্রপতি

জরুরী ক্ষমতা : জরুরী অবস্থা ঘোষণা

নাগরিকদের মৌলিক অধিকার সাময়িকভাবে স্থগিত রাখিতে বা হ্রাস করিতে পারেন। অবশ্য জীবনের নিরাপত্তা ও ব্যক্তিগত স্বাধীনতার অধিকার স্থগিত তিনি রাখিতে পারিবেন না (৪৪তম সংশোধন, ১৯৭৮)। রাষ্ট্রপতি সমগ্র ভারত অথবা ভারতের যে-কোন একটি অংশের জন্য জরুরী অবস্থা ঘোষণা করিতে পারিবেন (৪২তম সংশোধন)।

আর্থিক জরুরী পরিস্থিতি ঘোষণা

দেশের অর্থনৈতিক অবস্থা ক্ষুণ্ণ হইতে পারে এইরূপ পরিস্থিতি দেখা দিলে অথবা দেশের আর্থিক স্থায়িত্ব বিনাশপ্রাপ্ত হইতে চলিয়াছে তাহা হইলে আথিক জরুরী অবস্থা ঘোষণা করিতে পারিবেন। সমগ্র দেশ অথবা কোন এক অংশের ক্ষেত্রে এরূপ আর্থিক জরুরী অবস্থা ঘোষণা তিনি করিতে পারেন। এইরূপ জরুরী পরিস্থিতি ঘোষণা করিলে তিনি ব্যয় সংকোচ এবং নানা বিষয়ে ব্যয় হ্রাস করিবার নির্দেশ দিতে পারেন। ইহা ভিন্ন, ব্যয়-সংক্রান্ত নানাবিধ বাধা-নিষেধ তিনি আরোপ করিতে পারিবেন।

**উপরাষ্ট্রপতি:** ভারতের সংবিধানে একজন উপরাষ্ট্রপতি নিয়োগের ব্যবস্থা আছে। তিনি রাষ্ট্রপতির ন্যায় অবশ্যই ভারতীয় নাগরিক হইবেন। তাঁহার বয়স অন্তত ৩৫ বৎসর এবং রাজ্যসভার সদস্য হইতে হইলে যে-যোগ্যতা থাকা দরকার তাহা তাঁহার থাকিতে

নির্বাচন ও যোগ্যতা

হইবে। নির্বাচনকালে তিনি কোন চাকরিতে নিযুক্ত থাকিতে বা কোন প্রকার অর্থাগম হয় সেইরূপ কোন কাজে নিযুক্ত থাকিতে পারিবেন না। পার্লামেণ্টের উভয় কক্ষের সদস্যদের ভোটে উপরাষ্ট্রপতি নির্বাচিত হইয়া থাকেন। তিনি পার্লামেণ্টের উর্ধ্ব কক্ষ অর্থাৎ রাজ্যসভার সভাপতি পদাধিকার বলে লাভ করেন। রাজ্যসভার অধিকাংশ সদস্য ভোট দিয়া উপরাষ্ট্রপতিকে পদচ্যুত করিবার প্রস্তাব গ্রহণ করিলে সেই প্রস্তাবে লোকসভা সম্মতি জানাইলে তাঁহাকে উপরাষ্ট্রপতির পদ হইতে অপসারিত করা চলিবে।

উপ-রাষ্ট্রপতি রাজ্যসভার সভাপতিত্ব ভিন্ন, পদত্যাগ, ইম্পিচমেণ্টের ফলে চ্যুতি অথবা মৃত্যুর ফলে রাষ্ট্রপতির পদ শূন্য হইলে অস্থায়িভাবে রাষ্ট্রপতির কাজ করিয়া থাকেন। সেই সময়ে তিনি রাষ্ট্রপতির যাবতীয় ক্ষমতা, সুযোগ-সুবিধা ভোগ করিবেন।

**পার্লামেণ্ট (Parliament):** কেন্দ্রীয় পার্লামেণ্ট একটি দুই-কক্ষযুক্ত আইনসভা। ইহার উর্ধ্বকক্ষ রাজ্যসভা (Council of States) মোট ২৫০ জন সদস্য লইয়া গঠিত

পার্লামেণ্ট: উর্ধ্বকক্ষ রাজ্যসভা

হইবে। এই সকল সদস্যের ২৩৮ জন রাজ্য আইনসভাগুলির বিধানসভা (Legislative Assembly) দ্বারা নির্বাচিত হইবেন। অবশিষ্ট ১২ জন যাঁহারা শিল্পকলা, বিজ্ঞান, জনকল্যাণমূলক কার্যাদিতে পারদর্শিতা প্রদর্শন করিয়াছেন এইরূপ গণ্যমান্য ব্যক্তিদের মধ্য হইতে রাষ্ট্রপতি কর্তৃক মনোনীত হইবেন। এই সভাকে ভাঙ্গিয়া দেওয়ার কোন প্রয়োজন হইবে না। প্রতি দুই বৎসর অন্তর এক-তৃতীয়াংশ সদস্য পদত্যাগ করিবেন এবং নূতন সদস্য সেই সকল পদে নিযুক্ত হইবেন। রাজ্যসভার সদস্য পদপ্রার্থীকে ভারতের নাগরিক এবং অন্তত ৩০ বৎসর বয়স্ক হইতে হইবে।

নিম্নকক্ষ লোকসভা ( House of the People ) অঙ্গরাজ্য হইতে অনধিক পাঁচশত সদস্য এবং ইউনিয়ন অঞ্চল হইতে ২৫ জন সদস্য লইয়া গঠিত হইবে। ১৯৭৩ খ্রীষ্টাব্দে ৩১তম সংশোধন দ্বারা লোকসভার সদস্যসংখ্যা বাড়াইয়া অনধিক ৫৪৫ করা হইয়াছে। অঙ্গরাজ্যগুলি হইতে ৫২৪ জন এবং কেন্দ্রশাসিত অঞ্চল হইতে ১৭ জন লোকসভায় নির্বাচিত হন। বিভিন্ন রাজ্যের ২১ বৎসর বয়স্ক স্ত্রী-পুরুষ ভোটারগণের প্রত্যক্ষ ভোটে এই সভার সদস্যগণ নির্বাচিত হইবেন। প্রতি পাঁচ লক্ষ হইতে সাড়ে সাত লক্ষ লোক পিছু একজন করিয়া সদস্য নির্বাচিত হইবেন। প্রতি পাঁচ বৎসর অন্তর এই সভা ভাঙ্গিয়া দিয়া নূতনভাবে নির্বাচন করিতে হইবে। অবশ্য পাঁচ বৎসর উত্তীর্ণ হইবার পূর্বেই এই সভা রাষ্ট্রপতি প্রয়োজনবোধে ভাঙ্গিয়া দিতে পারিবেন। এই সভার কার্যাদি পরিচালনার জন্য একজন স্পীকার ( Speaker ) ও একজন সহকারী স্পীকার ( Deputy Speaker ) সদস্যগণ নিজেদের মধ্য হইতে নির্বাচন করিবেন। অর্থবিল ( Money Bill ) একমাত্র নিম্নকক্ষেই উত্থাপন করা চলিবে। অপরাপর বিল ( Bill ) যে কোন কক্ষে উত্থাপন করা চলিবে। কিন্তু এই সকল বিল যদি এক কক্ষে পাস হওয়ার পর অপর কক্ষ কর্তৃক প্রত্যাখ্যাত হয়, তাহা হইলে রাষ্ট্রপতি কক্ষের যুগ্ম অধিবেশন আহ্বান করিয়া সংখ্যাগরিষ্ঠের মতামত গ্রহণ করিয়া আইন অনুমোদন অথবা প্রত্যাখ্যান করিবেন। অর্থবিলের ক্ষেত্রে উপর্বকক্ষের মতামতের তেমন মূল্য নাই। কারণ উহার আপত্তি থাকিলে অর্থবিল রাষ্ট্রপতির অনুমোদন লাভ করিয়া আইনে পরিণত হইবে। পার্লামেণ্ট কর্তৃক গৃহীত আইন রাষ্ট্রপতি কর্তৃক স্বাক্ষরিত হইলেই বলবৎ হইতে পারিবে। তিনি আইন স্বাক্ষর করিয়া বলবৎ করিতে পারিবেন, ভিটো করিতে পারিবেন বা নিজ মন্তব্যসহ পুনরায় বিবেচনার জন্য পার্লামেণ্টের নিকট প্রেরণ করিতে পারিবেন। কিন্তু পার্লামেণ্ট পুনরায় এই বিল পরিবর্তিত কিংবা অপরিবর্তিত ভাবে পাস করিলে, রাষ্ট্রপতি উহা গ্রহণ করিতে বাধ্য হইবেন। পার্লামেণ্টের ক্ষমতার মধ্যে সংবিধান সংশোধন রাষ্ট্রপতি, উপরাষ্ট্রপতি, হাইকোর্টের বিচারপতিগণকে পদচ্যুত করিবার অধিকার উল্লেখ করা যাইতে পারে।

নিম্নকক্ষ লোকসভা

ইউনিয়ন পার্লামেণ্টের আইন-প্রণয়ন ক্ষমতা

**রাজ্যসরকার : রাজ্যপাল ( State Government : Governor ) :** কেন্দ্রীয় শাসনব্যবস্থার সর্বোপরি যেমন রাষ্ট্রপতি আছেন, তেমনি রাজ্যশাসন ব্যবস্থার সর্বোপরি থাকেন রাজ্যপাল বা গভর্ণর। রাষ্ট্রপতি রাজ্যপালকে পাঁচ বৎসরের জন্য নিয়োগ করেন। অবশ্য একই রাজ্যপালকে তাঁহার কার্যকালের মেয়াদ শেষে পুনর্নিয়োগ করিবার কোন বাধা নাই। সংবিধান ভঙ্গের অভিযোগে রাষ্ট্রপতি রাজ্যপালকে পদচ্যুত করিতে পারেন। রাজ্যপাল পদে নিযুক্ত হইতে হইলে তাঁহাকে ভারতীয় নাগরিক এবং অন্তত ৩৫ বৎসর বয়স্ক হইতে হইবে।

রাজ্যপাল : তাঁহার নিয়োগ-পদ্ধতি ও যোগ্যতা

রাজ্যপাল রাজ্যের শাসনব্যবস্থার নিয়মতান্ত্রিক সর্বোচ্চ শাসক ( Constitutional Head )। শাসন-সংক্রান্ত ক্ষমতা বলে তিনি রাজ্যের আইনসভার নিম্ন কক্ষের অর্থাৎ বিধানসভার সংখ্যাগরিষ্ঠ দলের নেতাকে মুখ্যমন্ত্রী নিযুক্ত করেন এবং তাঁহার সুপারিশক্রমে অন্যান্য মন্ত্রীকে নিয়োগ করেন।

শাসন-সংক্রান্ত ক্ষমতা

ইহা ভিন্ন, রাজ্যের এড্‌ভোকেট জেনারেল, পাব্লিক সার্ভিস কমিশনের সদস্যবর্গ, উচ্চ-পদস্থ সরকারী কর্মচারী নিয়োগ করেন। মন্ত্রিসভা সংবিধান ভঙ্গ করিলে অথবা সংখ্যাগরিষ্ঠতা হারাইবার পরও পদত্যাগ না করিলে রাজ্যপাল মন্ত্রিসভাকে পদচ্যুত করিতে পারেন।

রাজ্যপাল রাজ্য আইনসভার অবিচ্ছেদ্য অঙ্গ। তাঁহার সম্মতিসূচক স্বাক্ষর ভিন্ন কোন আইন আইনসভা কর্তৃক পাস হইলেও বলবৎ হইবে না। আইনসভা কর্তৃক গৃহীত বিল রাজ্যপাল স্বাক্ষর করিয়া আইনে পরিণত করিতে পারেন, আইনসভার পুনর্বিবেচনার জন্য ফেরত পাঠাইতে পারেন অথবা রাষ্ট্রপতির অনুমোদনের জন্য প্রেরণ করিতে পারেন।

রাজ্যপালের আইন প্রণয়ন-সংক্রান্ত ক্ষমতা

কোন আইন রাজ্যপাল আইনসভার নিকট পুনর্বিবেচনার জন্য ফেরত পাঠাইলে উহা পরিবর্তিত বা অপরিবর্তিত অবস্থায় পুনরায় পাস করিয়া আইনসভা রাজ্যপালের নিকট প্রেরণ করিলে রাজ্যপাল উহা স্বাক্ষর করিতে বাধ্য। রাজ্যপালের সুপারিশ ভিন্ন কোন অর্থবিল আইনসভায় উত্থাপন করা যায় না। কোন কোন রাজ্যে ঊর্ধ্বকক্ষ বিধান পরিষদও আছে। অর্থাৎ কোন কোন রাজ্যের আইনসভা বিধান পরিষদ ও বিধানসভা—এই দুই কক্ষ লইয়া গঠিত। পশ্চিমবঙ্গে বিধান পরিষদ উঠাইয়া দেওয়া হইয়াছে। যে-রাজ্যে বিধান পরিষদ আছে সেখানে রাজ্যপাল সাহিত্য, সমাজসেবা ও সংস্কৃতিতে অবদান আছে এরূপ ব্যক্তিদের মধ্য হইতে কয়েকজন সদস্য মনোনীত করিতে পারেন। কতজনকে মনোনীত করিবেন তাহা বিভিন্ন রাজ্যের ক্ষেত্রে নির্দিষ্ট করা আছে। আইনসভা অধিবেশনে না থাকিলে রাজ্যপাল জরুরী আইন বা অর্ডিনান্স পাস করিতে পারেন।

বিধান পরিষদে সদস্য মনোনয়ন

বিচার-সংক্রান্ত ক্ষমতা

বিচার-সংক্রান্ত ক্ষমতা বলে রাজ্যপাল কোন কোন ক্ষেত্রে দণ্ডাদেশপ্রাপ্ত ব্যক্তির দণ্ডাদেশ মকুব করিতে, হ্রাস করিতে পারেন।

রাজ্যে শাসনতান্ত্রিক অচলাবস্থা সৃষ্টি হইলে রাজ্যপাল রাষ্ট্রপতির নিকট রাষ্ট্রপতির শাসন প্রবর্তনের সুপারিশ করিয়া রিপোর্ট প্রেরণ করিতে পারেন। সেই ক্ষেত্রে মন্ত্রিসভা ভাঙ্গিয়া দিয়া রাষ্ট্রপতির শাসন স্থাপন করা যাইতে পারে। রাজ্যের অভ্যন্তরে উপজাতি অধ্যুষিত অঞ্চলের প্রশাসন রাজ্যপালের ইচ্ছানুক্রমে চলে, এজন্য মন্ত্রিসভার পরামর্শ গ্রহণ করা বাধ্যতামূলক নহে।

বিশেষ ক্ষমতা

**রাজ্য মন্ত্রিসভা (State Ministry):** কেন্দ্রীয় মন্ত্রিসভার নিয়োগ পদ্ধতি রাজ্যের মন্ত্রিসভা নিয়োগেও অনুসরণ করা হইয়া থাকে। এখানে রাষ্ট্রপতির স্থলে রাজ্যপাল মন্ত্রিসভা নিয়োগ করেন। বিধানসভার সংখ্যাগরিষ্ঠ দলের নেতাকে অথবা কোয়ালিশন দলের নেতাকে তিনি মুখ্যমন্ত্রী নিয়োগ করেন। মুখ্যমন্ত্রীর সুপারিশক্রমেই অন্যান্য মন্ত্রী নিযুক্ত হন। তিনি রাজ্যপাল ও মন্ত্রিসভার মধ্যে যোগসূত্র রক্ষা করিয়া চলেন। মন্ত্রিসভার সদস্যদের মধ্যে দপ্তর বণ্টন, মন্ত্রিসভায় সভাপতিত্ব করা, মন্ত্রিসভার শাসন-সংক্রান্ত ও আইন-সংক্রান্ত যাবতীয় বিষয় সম্পর্কে রাজ্যপালকে অবহিত রাখা মুখ্যমন্ত্রীর কর্তব্য। রাজ্যপাল নিজে কোন বিষয়ে কিছু জানিতে চাহিলে মুখ্যমন্ত্রী সে-বিষয়ে তথ্যাদি রাজ্যপালকে জানাইতে বাধ্য।

মন্ত্রিসভার কর্তব্য ও দায়িত্ব

রাজ্যপালের সুপারিশ অনুসারে মুখ্যমন্ত্রী কোন কোন বিষয় মন্ত্রিসভার বিবেচনার জন্য উত্থাপন করেন। মন্ত্রিসভা তাহাদের কাজের জন্য প্রত্যেকে পৃথকভাবে এবং সমষ্টিগতভাবে বিচারসভার নিকট দায়ী থাকেন। মুখ্যমন্ত্রী যে-কোন মন্ত্রীকে পদত্যাগ করিতে বলিতে পারেন বা পদচ্যুত করিতে পারেন। তাঁহার পদচ্যুত করিবার সরাসরি ক্ষমতা অবশ্য নাই। মুখ্যমন্ত্রীর সুপারিশক্রমে রাজ্যপাল মন্ত্রীর পদত্যাগ গ্রহণ করিতে এবং পদচ্যুত করিতে পারেন। মুখ্যমন্ত্রী পদত্যাগ করিলে মন্ত্রিসভার পতন ঘটে। মন্ত্রিসভার যে-কোন একজন মন্ত্রী অথবা সমগ্র মন্ত্রিসভার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব পাস হইলে, বিধানসভায় সংখ্যাগরিষ্ঠতা হারাইলে মন্ত্রিসভাকে পদত্যাগ করিতে হয়। মুখ্যমন্ত্রীর পরামর্শক্রমে রাজ্যপাল বিধানসভা ভাঙ্গিয়া দিয়া নূতনভাবে নির্বাচনের আদেশ জারি করিতে পারেন। প্রকৃতপক্ষে রাজ্যের মুখ্যমন্ত্রী কেন্দ্রের প্রধানমন্ত্রীর এবং রাজ্যের মন্ত্রিসভা কেন্দ্রের মন্ত্রিসভার ক্ষুদ্র সংস্করণ বলা যাইতে পারে।

**রাজ্য আইনসভা ( State Legislature ):** রাজ্যের আইনসভা বিধান পরিষদ ( Legislative Council ) ও বিধানসভা ( Legislative Assembly ) লইয়া গঠিত।

আইনসভা : বিধান পরিষদ ও বিধানসভা

বর্তমানে অন্ধ্রপ্রদেশ, উত্তরপ্রদেশ, কর্ণাটক, বিহার মহারাষ্ট্র, তামিলনাড়ু, জম্মু ও কাশ্মীর ব্যতীত অপরাপর রাজ্যে বিধান পরিষদ নাই। রাজ্য বিধানসভার মোট সংখ্যাগরিষ্ঠ সদস্য এবং উপস্থিত সদস্য দুই-তৃতীয়াংশের ভোটে বিধান পরিষদ বিলোপের প্রস্তাব পাস হইলে বিধানসভা বাতিল করা যায়। অবশ্য পার্লামেণ্ট কর্তৃক ইহা অনুমোদিত হওয়া প্রয়োজন।

**বিধান পরিষদ উর্ধ্বকক্ষ ( Council of State i.e. the Upper House ):** কোন অঙ্গরাজ্যেরই বিধান পরিষদের সদস্যসংখ্যা ৪০ জনের কম এবং বিধানসভার সদস্য সংখ্যার এক-তৃতীয়াংশের অধিক হইবে না। বিধান পরিষদের সদস্যসংখ্যার এক-তৃতীয়াংশ মিউনিসিপ্যাল বোর্ড, জেলা পরিষদ প্রভৃতি স্থানীয় স্বায়ত্তশাসন-প্রতিষ্ঠান-

সদস্যসংখ্যা—নির্বাচন ও মনোনয়ন পদ্ধতি

গুলির সদস্যদের দ্বারা, এক-তৃতীয়াংশ বিধানসভার সদস্যদের দ্বারা, এক-দ্বাদশাংশ স্নাতকদের দ্বারা এবং অপর এক-দ্বাদশাংশ শিক্ষকদের দ্বারা নির্বাচিত হইবেন। অবশিষ্ট সংখ্যক সদস্যপদ সমাজসেবা, সাহিত্য, বিজ্ঞান, সংস্কৃতি সমবায় আন্দোলন প্রভৃতি [illegible] ক্ষেত্রে বিশেষ [illegible] আছে এইরূপ ব্যক্তিদের মধ্য হইতে রাজ্যপাল কর্তৃক মনোনীত হইবেন। বিধান পরিষদের সদস্যগণ নিজেদের মধ্য হইতে একজন সভাপতি ও একজন সহ-সভাপতি নির্বাচন করিবেন। বিধান পরিষদের সদস্য প্রার্থীকে [illegible] ভারতের নাগরিক এবং অন্ততঃ ৩০ বৎসর বয়স্ক হইতে হইবে।

বিধান পরিষদে কোন অর্থ [illegible] উত্থাপন করা যায় না। [illegible] অবশ্য উত্থাপন

বিধান পরিষদের আইন পাসের ক্ষমতা

[illegible] বিধানসভা কর্তৃক [illegible] বিধান পরিষদের [illegible] করিতে হয় [illegible] নিম্নকক্ষ অর্থাৎ [illegible] যে পদ্ধতিতে বিল পাস করিয়া থাকে ঠিক অনুরূপ পদ্ধতিতে উহা [illegible] করিতে পারে বা উহা বিধানসভার নিকট পুনর্বিবেচনার জন্য

প্রেরণ করিতে পারে। বিধান পরিষদ কেন্দ্রীয় রাজ্যসভার অনুরূপ একটি ক্ষুদ্র সংস্করণ বলা যাইতে পারে। বিধান পরিষদ কখনও ভাঙ্গিয়া দিবার প্রয়োজন হয় না। ইহা একটি স্থায়ী সভা। ইহার এক-তৃতীয়াংশ সদস্য প্রতি দুই বৎসর অন্তর পদত্যাগ করেন এবং সেই শূন্য পদ নূতন সদস্য দ্বারা পূরণ করা হয়।

**বিধানসভা বা নিম্নকক্ষ ( Legislative Assembly i.e the Lower House ) :** বিধানসভা রাজ্য আইনসভার প্রকৃত ক্ষমতাশালী সভা। বিধানসভার সদস্যসংখ্যা ৬০-এর কম এবং ৫০০-এর বেশি হইবে না। তবে সংবিধানে ব্যবস্থা করা হইয়াছে যে, সিকিমের বিধানসভার সদস্যসংখ্যা হইবে ৩০ ( বর্তমান ৩২ ) এবং নাগাভূমির বিধানসভার সদস্যসংখ্যা ৪৬ হইবে। একুশ বৎসর বয়স্ক নরনারীর ভোটে রাজ্য বিধানসভার সদস্যগণ নির্বাচিত হইয়া থাকেন। বিধানসভার সংখ্যাগরিষ্ঠ দলের নেতা অথবা কোয়ালিশন দলের নেতাকে

সদস্যসংখ্যা নির্বাচন পদ্ধতি

মুখ্যমন্ত্রী নিয়োগ করা হয়। বিধানসভার সদস্যগণ নিজেদের মধ্য হইতে একজন স্পীকার অর্থাৎ সভাপতি ও একজন ডেপুটি স্পীকার নির্বাচন করেন। স্পীকার বিধানসভার কার্যাদি পরিচালনা করেন।

স্পীকার ও ডেপুটি স্পীকার

বিধানসভা রাজ্যতালিকাভুক্ত বিষয়গুলি এবং যুগ্মতালিকাভুক্ত বিষয়গুলি সম্পর্কে আইন প্রণয়ন করেন। যুগ্মতালিকাভুক্ত বিষয় সম্পর্কে বিধানসভা কর্তৃক গৃহীত আইন যদি কেন্দ্রীয় পার্লামেন্ট কর্তৃক প্রণীত আইনের বিরোধী হয় তাহা হইলে বিধানসভা কর্তৃক গৃহীত আইন নাকচ হইয়া যাইবে। বিধানসভা অর্থবিল উত্থাপন করিবার একমাত্র অধিকারী। বিধানসভা কর্তৃক গৃহীত আইন বিধান পরিষদ কর্তৃক পাস করা হইলে উহা যখনই রাজ্যপালের স্বাক্ষর লাভ করিবে তখনই উহা আইন হিসাবে বলবৎ হইবে। পার্লামেন্টারী রীতি অনুসারে বিধানসভা মন্ত্রিসভাকে উহার কার্যকলাপ সম্পর্কে নানাবিধ প্রশ্ন করিয়া সরকারের উপর পরোক্ষ নিয়ন্ত্রণ চালু রাখে। বিধানসভার সংখ্যাগরিষ্ঠতা মন্ত্রিসভার পশ্চাতে না থাকিলে মন্ত্রিসভাকে পদত্যাগ করিতে হয়। বিধানসভায় মন্ত্রিসভার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব পাস হইলে অথবা অর্থবিল বা কোন গুরুত্বপূর্ণ বিল বিধানসভা কর্তৃক প্রত্যাখ্যাত হইলে মন্ত্রিসভাকে পদত্যাগ করিতে হয়। বিধানসভার কার্যকালের মেয়াদ পাঁচ বৎসর। এই কার্যকাল শেষ হইবার পূর্বে মুখ্যমন্ত্রী বিধানসভা ভাঙ্গিয়া দিয়া নূতন নির্বাচনের পরামর্শ রাজ্যপালকে দিলে বিধানসভা রাজ্যপাল ভাঙ্গিয়া দিতে পারেন।

বিধানসভার ক্ষমতা

**ইউনিয়ন অঞ্চল বা কেন্দ্রশাসিত অঞ্চল ( Union Territories or Centrally Administered Territories ) :** কেন্দ্রশাসিত প্রত্যেক অঞ্চলের জন্য রাষ্ট্রপতি একজন প্রশাসক ( Administrator ) নিয়োগ করেন। এই প্রশাসক চীফ কমিশনার বা লেফটেন্যান্ট গভর্ণর পদমর্যাদাসম্পন্ন হইয়া থাকেন। কোন কোন ক্ষেত্রে অঙ্গরাজ্যের রাজ্যপালের উপর পার্শ্ববর্তী কেন্দ্রশাসিত অঞ্চলের শাসনভার রাষ্ট্রপতি ন্যস্ত করিয়া থাকেন। কেন্দ্রশাসিত অঞ্চলের শাসনকার্যের জন্য প্রশাসক রাষ্ট্রপতির নিকট দায়ী থাকেন। কেন্দ্রশাসিত অঞ্চলে কোন কোনটিতে মন্ত্রিসভা

মন্ত্রিসভা, আইনসভাহীন কেন্দ্রশাসিত অঞ্চল

আইনসভা নাই। যেমন আন্দামান-নিকোবর, লাক্ষাদ্বীপ, দাদরা ও নগর হাভেলি। এগুলির সুষ্ঠু শাসন, শান্তি বজায় রাখা ও উন্নয়নের জন্য রাষ্ট্রপতি কার্যবিধি (Regulations) পাস করিয়া থাকেন। যে-সকল কেন্দ্রশাসিত অঞ্চলে আইনসভা আছে, যেমন পণ্ডিচেরি, দিল্লী, মিজোরাম, গোয়া-দমন-দিউ প্রভৃতি সেগুলির আইনসভা কোন কারণে ভাঙ্গিয়া দেওয়া হইলে রাষ্ট্রপতি সেগুলির পরিচালনার জন্য রেগুলেশন প্রস্তুত করিতে পারেন। আইনসভা অধিবেশনে না থাকিলে রাষ্ট্রপতির অনুমতিক্রমে প্রশাসক জরুরী আইন—অর্থাৎ অর্ডিনান্স জারি করিতে পারেন।

আইনসভা ও মন্ত্রিসভা সহ কেন্দ্রশাসিত অঞ্চল

পার্লামেন্ট প্রয়োজন মনে করিলে কেন্দ্রশাসিত অঞ্চলে হাইকোর্ট স্থাপন করিতে অথবা সেই অঞ্চলের বিচারালয়কে হাইকোর্টের মর্যাদায় উন্নীত করিতে পারে। অঙ্গরাজ্যের হাইকোর্টের বিচার ক্ষমতাও প্রয়োজন বোধে পার্লামেন্ট কেন্দ্রশাসিত অঞ্চলে প্রসারিত করিতে পারে।

কেন্দ্রশাসিত অঞ্চলে হাইকোর্ট-এর ব্যবস্থা

**ভারতের বিচারব্যবস্থা (Indian Judicial System): সুপ্রীম কোর্ট:** ভারতের বিচারব্যবস্থার সর্বোচ্চ স্তরে রহিয়াছে ভারতের সুপ্রীম কোর্ট। প্রথমে একজন প্রধান বিচারপতি ও ৭ জন অপরাপর বিচারপতি লইয়া সুপ্রীম কোর্ট গঠিত হইয়াছিল। পরে পার্লামেন্ট আইন পাস করিয়া বিচারপতি-সংখ্যা বাড়াইয়া দিয়াছে। বর্তমানে একজন প্রধান বিচারপতি এবং ১৭ জন অপরাপর বিচারপতি মোট ১৮ জন লইয়া সুপ্রীম কোর্ট গঠিত। রাষ্ট্রপতি সুপ্রীম কোর্টের প্রধান বিচারপতি এবং অপরাপর বিচারপতি নিয়োগ করেন। অপরাপর বিচারপতি নিয়োগের ক্ষেত্রে তিনি প্রধান বিচারপতির পরামর্শ গ্রহণ করিতে পারেন। সুপ্রীম কোর্টের বিচারপতি-পদে নিয়োগের যোগ্যতা হইল অন্ততঃ (১) ভারতের নাগরিক হওয়া চাই, (২) অন্তত দশ বৎসর এ্যাডভোকেট হিসাবে অথবা পাঁচ বৎসর কোন হাইকোর্টের বিচারপতি হিসাবে অভিজ্ঞতা থাকা চাই। সুপ্রীম কোর্টের বিচারপতিগণ ৬৫ বৎসর বয়স পর্যন্ত স্বপদে বহাল থাকিতে পারিবেন। অবশ্য ইহার পূর্বে তাঁহারা পদত্যাগ করিতে অথবা অসদাচরণের অভিযোগে তাঁহাদের বিরুদ্ধে পার্লামেন্টে কোন প্রস্তাব পাস হইলে পদচ্যুত হইতে পারিবেন।

সুপ্রীম কোর্টের বিচারপতি: প্রধান বিচারপতি ও ১৭ জন অপরাপর বিচারপতি

বিচারপতি হইবার যোগ্যতা

সুপ্রীম কোর্ট মৌলিক বিচার ক্ষমতা বলে কেন্দ্র ও রাজ্যের মধ্যে, বা এক ও অপর রাজ্য, অথবা একাধিক রাজ্য ও অপর এক বা একাধিক রাজ্যের মধ্যে পারস্পরিক বিবাদের বিচার করিতে পারে। সংবিধানের ব্যাখ্যা-সংক্রান্ত বিচার সুপ্রীম কোর্ট সরাসরি করিতে পারে। কারণ সুপ্রীম কোর্ট হইল সংবিধানের সংরক্ষক ও বিশ্লেষক।

মৌলিক বিচার ক্ষমতা

আপীল বিচারের দিক দিয়া সুপ্রীম কোর্ট সংবিধান-সংক্রান্ত আপীল, ফৌজদারী ও দেওয়ানী বিচারের বিরুদ্ধে আপীল শুনিতে পারে। কেন্দ্রীয় আইনের বৈধতার প্রশ্নের বিচার সুপ্রীম কোর্ট মোট সাতজন বিচারপতি লইয়া গঠিত বেঞ্চের মাধ্যমে শুনিতে পারে। জাতীয়

আপীল বিচার ক্ষমতা: (১) শাসনতান্ত্রিক

স্বার্থবিরোধী কাজকর্মের জন্য ধৃত এবং আটক ব্যক্তিদের ক্ষেত্রে পরওয়ানা ( writ ) জারি করিয়া সেই আটক আইনসম্মত কিনা বিচার করিয়া দেখিতে পারে।

(২) ফৌজদারী

কোন ফৌজদারী মামলায় হাইকোর্ট যদি এই মর্মে সার্টিফিকেট দেয় যে, এই ব্যাপারে জড়িত আইনের প্রশ্ন সুপ্রীম কোর্টে বিচারযোগ্য তাহা হইলে সেই মামলা সুপ্রীম কোর্ট শুনিতে পারে। ইহা ভিন্ন, নিম্ন আদালতে খালাস পাইবার পর যদি হাইকোর্টে কোন ব্যক্তির প্রাণদণ্ডাদেশ দেওয়া হয় অথবা হাইকোর্ট নিজ ক্ষমতা বলে নিম্ন আদালত হইতে কোন মামলা উঠাইয়া লইয়া উহার বিচারে যদি প্রাণদণ্ড দেয়, তাহা হইলে সুপ্রীম কোর্টে আপীল করা চলে।

(৩) দেওয়ানী

দেওয়ানী মামলায় হাইকোর্ট এই মর্মে যদি সার্টিফিকেট দেয় যে, উহাতে জটিল আইনের প্রশ্ন জড়িত আছে, সে-বিষয়ে সুপ্রীম কোর্টে বিচার হওয়া উচিত, তাহা হইলে সেই মামলার আপীল সুপ্রীম কোর্ট শুনিয়া থাকে।

বিশেষ ক্ষমতা

রাষ্ট্রপতি কোন সংবিধানগত বা আইন-সংক্রান্ত কোন পরামর্শ বা মতামত সুপ্রীম কোর্টের নিকট চাহিলে সুপ্রীম কোর্ট তাহা দিতে বাধ্য। নাগরিকের মৌলিক অধিকার ক্ষুন্ন হইলে সুপ্রীম কোর্ট আদেশ, নির্দেশ বা পরোয়ানা জারি করিতে পারে।

**হাইকোর্ট ( High Court ) :** ভারতের সংবিধানে বলা আছে যে, ভারতের অঙ্গরাজ্য মাত্রেই একটি করিয়া হাইকোর্ট থাকিবে। অবশ্য পার্লামেন্ট প্রয়োজনবোধে একাধিক রাজ্যের জন্য অথবা একাধিক রাজ্য ও কেন্দ্রশাসিত অঞ্চলের জন্য একই হাইকোর্টের ব্যবস্থা করিতে পারিবে। ভারতে বর্তমানে ২২টি অঙ্গরাজ্যের জন্য ১৭টি এবং দিল্লীর জন্য একটি হাইকোর্ট আছে। গোয়া-দমন-দিউ'র জন্য হাইকোর্টের পরিবর্তে একজন 'জুডিশিয়েল কমিশনার' ( Judicial Commissioner ) নিয়োগ করা হইয়াছে। সব কয়টি হাইকোর্টের বিচারপতি সংখ্যা অবশ্য এক নহে। তবে প্রত্যেক হাইকোর্টে একজন করিয়া প্রধান বিচারপতি এবং কয়েকজন অপরাপর বিচারপতি আছেন। ইঁহারা রাষ্ট্রপতি কর্তৃক সংশ্লিষ্ট রাজ্যের রাজ্যপালের এবং সুপ্রীম কোর্টের প্রধান বিচারপতির পরামর্শক্রমে নিযুক্ত হইয়া থাকেন।

হাইকোর্ট—মোট সংখ্যা

প্রধান বিচারপতি ও অপরাপর বিচারপতি

বিচারপতি নিযুক্ত হইবার যোগ্যতা

হাইকোর্টের বিচারপতি নিযুক্ত হইতে হইলে অন্তত দশ বৎসর হাইকোর্টের এ্যাড্‌ভোকেট অথবা বিচারকের অভিজ্ঞতা থাকা চাই। বিচারপতি-পদপ্রার্থীকে অবশ্যই ভারতীয় নাগরিক হইতে হইবে এবং তাঁহারা একবার নিযুক্ত হইলে ৬২ বৎসর বয়স পর্যন্ত বিচারক-পদে আসীন থাকিতে পারিবেন। অবশ্য ইহার পূর্বেই তাঁহারা ইচ্ছা করিলে পদত্যাগ করিতে পারিবেন অথবা অসদাচরণের অভিযোগে পার্লামেন্টের সংখ্যাগরিষ্ঠের ভোটে পাস করা প্রস্তাবক্রমে রাষ্ট্রপতি কর্তৃক পদচ্যুত হইতে পারেন।

হাইকোর্টের মৌলিক বিচার ক্ষমতা এবং আপীল বিচার ক্ষমতা—উভয় প্রকার বিচার ক্ষমতা আছে। পঞ্চাশ হাজার টাকার অধিক পরিমাণ অর্থের মামলা সরাসরি হাইকোর্টে করা চলে। মৌলিক অধিকার ক্ষুন্ন হইলে হাইকোর্ট সরাসরি মামলার বিচার করিতে এবং আদেশ-নির্দেশ বা পরোয়ানা জারি করিতে পারে। নিম্ন আদালত হইতে দেওয়ানী ও ফৌজদারী মামলার আপীল হাইকোর্টে করা চলে।

মৌলিক ও আপীল বিচার ক্ষমতা

**নিম্ন বিচারালয়সমূহ ( Lower Courts ) :** হাইকোর্টের অধীনে জেলাজজের আদালত, সাবজজের আদালত, মুন্সেফী আদালত প্রভৃতি বিভিন্ন নিম্ন পর্যায়ের আদালত আছে। জেলাজজ দেওয়ানী ও ফৌজদারী বা দায়রা ( Sessions ) বিচারের ক্ষমতা প্রাপ্ত। সাবজজদের দেওয়ানী বিচার ক্ষমতা আছে। কোন কোন ক্ষেত্রে সাবজজকে দায়রা বিচারের ক্ষমতাও দেওয়া হয়। সাবজজের আদালত হইতে জেলাজজের আদালতে আপীল করা চলে। সাবজজের নীচে মুন্সেফী আদালত দেওয়ানী ছোট মামলার ভারপ্রাপ্ত। মুন্সেফের আদালত হইতে সা জজের আদালতে আপীল করা চলে। ফৌজদারী বিচার কলিকাতা, বোম্বাই, মাদ্রাজ প্রভৃতি প্রেসিডেন্সী এলাকায় প্রধান প্রেসিডেন্সী ম্যাজিস্ট্রেট্ ও অপরাপর ম্যাজিস্ট্রেট্ করিয়া থাকেন। জেলা ও মহকুমায় সেই কাজ জেলা ম্যাজিস্ট্রেট্ ও মহকুমা ম্যাজিস্ট্রেট্ প্রভৃতি ফৌজদারী বিচার করিয়া থাকেন। ম্যাজিস্ট্রেটদের ক্ষমতা প্রথম, দ্বিতীয় ও তৃতীয় এই তিন পর্যায়ে ভাগ করা আছে। সেই অনুযায়ী তাঁহাদের বিচার ক্ষমতারও তারতম্য রহিয়াছে। কলিকাতা সিটি সিভিল কোর্ট কলিকাতার বিভিন্ন এলাকার দেওয়ানী বিচার করিয়া থাকে।

জেলাজজ

সাবজজ

মুন্সেফ্

প্রেসিডেন্সী ম্যাজিস্ট্রেট্ ও অপরাপর ম্যাজিস্ট্রেট্

সিটি সিভিল কোর্ট

গ্রামাঞ্চলের ন্যায় পঞ্চায়েৎ বা পঞ্চায়েৎ আদালত এক বা একাধিক গ্রামের ছোট ছোট মামলা-মকদ্দমার বিচার করিয়া থাকে। এইভাবে ভারতীয় বিচার-ব্যবস্থা সর্বনিম্ন স্তর গ্রাম পঞ্চায়েৎ হইতে সুপ্রীম কোর্ট পর্যন্ত ক্রম পর্যায়ে সর্বোচ্চ স্তর পর্যন্ত প্রসারিত।

**কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের মধ্যে ক্ষমতা-বণ্টন ( Distribution of powers between the Union and the States ) :** কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের মধ্যে ক্ষমতা-বণ্টন শাসনতন্ত্রে সুস্পষ্টভাবে করিয়া দেওয়া হইয়াছে। এজন্য তিনটি পৃথক তালিকা রচনা করা হইয়াছে, যথা : কেন্দ্রীয় বা ইউনিয়ন তালিকা ( Union List ), রাজ্য তালিকা ( State List ) ও যুগ্ম তালিকা ( Concurrent List )। ইউনিয়ন তালিকার প্রতিরক্ষা, পরিবহন, সংযোগ ব্যবস্থা, বৈদেশিক নীতি, যুদ্ধ, শান্তি, মুদ্রাব্যবস্থা, বাণিজ্য প্রভৃতি মোট ৯৭টি বিষয় সম্পর্কে আইন প্রণয়ন কেন্দ্রীয় সরকার করিবেন। রাজ্য তালিকার জেলখানা, বিচার, শিক্ষা, রাজ্যের শান্তি-শৃঙ্খলা বজায় রাখা বনসম্পদ প্রভৃতি বিভিন্ন বিষয় সম্পর্কিত আইন-প্রণয়ন এবং যাবতীয় দায়িত্ব সংক্রান্ত

ইউনিয়ন তালিকা, রাজ্য তালিকা ও যুগ্ম তালিকা

মোট ৬৬টি রাজ্য সরকারের উপর ন্যস্ত হইয়াছে। যুগ্ম-তালিকার দেওয়ানী ও ফৌজদারী আইন-কানুন শিক্ষা, স্বাস্থ্য, শ্রমিক সঙ্ঘ প্রভৃতি মোট ৪৭টি বিষয়ে কেন্দ্রীয় সরকার বা রাজ্যসরকার আইন প্রণয়ন করিতে পারিবেন। কিন্তু এ-বিষয়ে উভয় সরকার-ই আইন প্রণয়ন করিলে কেন্দ্রীয় সরকারের আইন রাজ্যসরকারের আইনের উপর স্থান পাইবে। রাজ্য সরকারগুলি তাঁহাদের কার্য-সম্পাদনে এবং আইন প্রণয়নে কেন্দ্রীয় আইনের সহিত সামঞ্জস্য বজায় রাখিয়া চলিবেন।

**ভারতীয় নাগরিকের মৌলিক অধিকার ( Fundamental Rights of the Indian Citizens ):** ভারতীয় শাসনতন্ত্রে জাতি-ধর্মনির্বিশেষে সকল নাগরিককেই কতকগুলি মৌলিক অধিকার দেওয়া হইয়াছে। নাগরিক মাত্রেরই (১) আইনের চক্ষে সমতা, (২) সম্পত্তি ক্রয়, ভোগদখল ও বিক্রয় করিবার স্বাধীনতা, (৩) স্বমত প্রকাশের এবং স্বধর্ম পালনের ও প্রচারের স্বাধীনতা, (৪) অবৈধভাবে গ্রেপ্তার অথবা বিনা-বিচারে দণ্ডিত না-হওয়ার স্বাধীনতা, (৫) যে-কোন আইনসম্মত বৃত্তি গ্রহণ এবং আইনসম্মতভাবে সমবেত হইবার স্বাধীনতা, (৬) নিজস্ব ভাষা, সাহিত্য ও সংস্কৃতির স্বাধীনতা, (৭) দেশের এক স্থান হইতে অপর স্থানে অবাধ গমনাগমনের স্বাধীনতা এবং যে-কোন স্থানে বসবাসের স্বাধীনতা, এবং (৮) সংবিধানে বর্ণিত উপায়ে মৌলিক অধিকার ক্ষুণ্ণ হইলে উহার প্রতিকারের অধিকার আছে। কেবলমাত্র জরুরী পরিস্থিতি বিবেচনায় রাষ্ট্রপতি সাময়িকভাবে এই সকল মৌলিক অধিকার স্থগিত রাখিতে পারিবেন। ১৯৭৮ খ্রীষ্টাব্দে সংবিধানের ৪৪তম সংশোধনে সম্পত্তির অধিকার মৌলিক অধিকার বলিয়া পরিগণিত হইবে না স্থির হইয়াছে। সাধারণ আইনবিধি দ্বারা এই অধিকার নিয়ন্ত্রিত হইবে। অবশ্য বে-আইনীভাবে কাহাকেও সম্পত্তি হইতে বঞ্চিত করা যাইবে না।

বিভিন্ন ধরনের অধিকার

**মৌলিক কর্তব্য ( Fundamental Duties ):** সংবিধানের ৪২তম সংশোধনে ভারতীয় নাগরিকদের কতকগুলি মৌলিক কর্তব্য সংযোগ করা হইয়াছে। এইগুলি হইল: (১) প্রত্যেক ভারতীয় নাগরিককে ভারতের সংবিধান, সংবিধানের আদর্শ, সংবিধানে সন্নিবিষ্ট সকল সংস্থার প্রতি, জাতীয় পতাকা ও জাতীয় সঙ্গীতের প্রতি শ্রদ্ধা ও আনুগত্য প্রদর্শন করিতে হইবে। (২) স্বাধীনতা আন্দোলনের কালে যে-সকল আদর্শ সম্মুখে রাখিয়া আন্দোলনকারিগণ অগ্রসর হইয়াছিলেন সেগুলি শ্রদ্ধা সহকারে পোষণ করিতে হইবে। (৩) ভারতবর্ষের সার্বভৌমত্ব, সংহতি, অখণ্ডতা ধারণ ও সংরক্ষণ প্রতি ভারতীয় নাগরিককে করিতে হইবে। (৪) দেশরক্ষা ও দেশ সেবার জন্য প্রয়োজনবোধে বিনা দ্বিধায় অগ্রসর হইতে হইবে। (৫) জাতি ধর্ম, ভাষা, আঞ্চলিক বা দলগত বৈষম্য বা বৈচিত্র্যের ঊর্ধ্বে থাকিয়া ভারতীয়দের মধ্যে ঐক্যবদ্ধতা ও ভ্রাতৃত্ববোধ গড়িয়া তুলিতে সকল নাগরিককে সচেষ্ট হইতে হইবে। (৬) ভারতের মিশ্র সংস্কৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন ও উহা সংরক্ষণ প্রত্যেককে করিতে হইবে। (৭) জাতীয় বনসম্পদ, জাতীয় পরিবেশ, নদী, হ্রদ, বন্যপ্রাণী সংরক্ষণ ও বন্যপ্রাণীর প্রতি সমবেদনশীল হইতে হইবে। (৮) বৈজ্ঞানিক মনোবৃত্তি, মানবিক ও অনুসন্ধিৎসার মনোবৃত্তি এবং সংস্কারমূলক কাজের আগ্রহ প্রত্যেকের অন্তরে জাগাইয়া

ভারতীয় নাগরিক মাত্রেরই মৌলিক কর্তব্যসমূহ

তুলিতে হইবে। (৯) জাতীয় সম্পত্তি রক্ষা করা এবং হিংসার মনোভাব পরিত্যাগ করা সকলের পবিত্র কর্তব্য হইবে। (১০) জাতীয় জীবনের প্রত্যেক স্তরে চরম উৎকর্ষ সাধন, ব্যক্তিগত ও সমষ্টিগতভাবে কার্য সম্পাদনে সচেষ্ট হইতে হইবে, যাহার ফলে জাতি হিসাবে ভারতবাসী উচ্চতর প্রচেষ্টায় ও উৎকর্ষ সাধনে সাফল্যলাভ করিতে সমর্থ হয়।

**স্বাধীন ভারতের জাতীয় পতাকা ( The National Flag of India ) :** স্বাধীন ভারতের জাতীয় পতাকার ক্রমবিকাশের একটি সুন্দর ধারাবাহিক ইতিহাস আছে। ১৯০৫ খ্রীষ্টাব্দে বঙ্গ-ভঙ্গ আন্দোলনে যখন সমগ্র ভারতে এক প্রবল জাতীয়তাবোধের সৃষ্টি হয়, তখন ভারতের বাহিরে ভারতীয়দের উপরও উহার প্রভাব বিস্তৃত হয়। সেই সময়ে কয়েকজন দেশাত্মবোধসম্পন্ন প্যারিস-প্রবাসী ভারতবাসী এক সভায় যোগদান করিতে গিয়া দেখিলেন যে, অপরাপর সকল দেশেরই জাতীয় পতাকা আছে, কিন্তু ভারতবর্ষের সেইরূপ কোন জাতীয় পতাকা নাই। তখন তাঁহারা প্যারিসেই ভারতের জাতীয় পতাকার এক পরিকল্পনা প্রস্তুত করিলেন। এইভাবে ভারতের প্রথম জাতীয় পতাকার জন্ম হইয়াছিল ( ১৯০৬ )। প্রথমেই এই পতাকায় গৈরিক, সাদা ও সবুজ এই তিনটি রং-এর তিনটি সমান অংশকে সমান্তরালভাবে সাজাইয়া উপরের গৈরিক অংশে আটটি তারা, মধ্যের সাদা অংশে হিন্দি ভাষায় 'বন্দে মাতরম্' এবং নিম্নের সবুজ অংশে বামে একটি সূর্য এবং দক্ষিণে চাঁদ অঙ্কিত ছিল। এই জাতীয় পতাকাটি ফ্রান্সের প্রবাসী ভারতীয়গণই ব্যবহার করিতেন।

১৯০৬ খ্রীঃ ভারতের জাতীয় পতাকার জন্ম

১৯১৬ খ্রীষ্টাব্দে এ্যানি বেসান্ত ভারতের স্বায়ত্তশাসনের জন্য ( Home Rule ) আন্দোলন শুরু করিলে ভারতের একটি জাতীয় পতাকা প্রস্তুত করা হয়। ইহার মধ্যে চারখণ্ড লাল এবং তিনখণ্ড সবুজ রংয়ের কাপড় সমান্তরাল-ভাবে সাজান ছিল। বামে উপর দিকে ছিল ব্রিটিশ জাতীয় পতাকা —ইউনিয়ন জ্যাক্। নীচে ছিল সপ্তর্ষিমণ্ডলের আকারে সাজান সাতটি তারা।

১৯১৬ খ্রীষ্টাব্দের পরিকল্পিত পতাকা

১৯২০ খ্রীষ্টাব্দে কংগ্রেসের নাগপুর অধিবেশনে মহাত্মা গান্ধী কংগ্রেস কর্তৃক একটি জাতীয় পতাকা পরিকল্পনার প্রয়োজনীয়তা সম্পর্কে সকলের দৃষ্টি আকর্ষণ করেন এবং পর বৎসর নিজেই উপরে সাদা, মধ্যে সবুজ ও নীচে লাল এই তিন রংয়ের একটি পতাকা প্রস্তুত করেন। পতাকার মধ্যস্থলে ছিল একটি চরকার ছাপ। সংখ্যালঘু সম্প্রদায়ের প্রতীক হিসাবে সাদা অংশ, মুসলমান সম্প্রদায়ের প্রতীক হিসাবে সবুজ অংশ, সংখ্যাগরিষ্ঠ হিন্দু সম্প্রদায়ের জন্য লাল অংশ এবং জাতীয় উন্নয়নের প্রতীক হিসাবে চরকার ছাপ—জাতীয় পতাকার এই ব্যাখ্যা মহাত্মা গান্ধী দিয়াছিলেন। জাতীয় পতাকা খদ্দর দ্বারা নির্মাণের নির্দেশও মহাত্মা গান্ধীই দিয়াছিলেন।

১৯২০-২১ খ্রীষ্টাব্দে মহাত্মা গান্ধী কর্তৃক পরিকল্পিত পতাকা

